# কবিতা রত্নাকর।

অর্থাৎ

স্বপ্নের মধ্যে

পণ্ডিতের ন্যায় বক্তৃতা ও সভ্যতা হওনের জন্য
সুগম উপায় স্থির করিয়া যে সকল
কবিতার এক ভাগ

ভাষা কথার মধ্যে সর্ব্বদা সকলে প্রমাণ দিয়া থাকেন
তাহার সম্পূর্ণ শ্লোক
মূলগ্রন্থ পুরাণ ও স্মৃতি ও অন্যান্য ধর্ম্ম শাস্ত্র ও নীতি
শাস্ত্র ও কাব্যশাস্ত্রাদিহইতে উদ্ধার করিয়া অথচ
যথাশ্রুত মহাজন গৃহীতবাক্য
ও সাধুবাক্য
ও কবিবাক্যপ্রভৃতি উদ্ভট কবিতা একত্র করিয়া
এবং তাহার অর্থ ও আনুষঙ্গিক
ইতিহাস ও পরিহাস গৌড়ীয়
ভাষায় রচনা করিয়া
শ্রীনীলরত্ন শর্ম্মকর্তৃক যাহা সংগৃহীত হয়
তাহা ইঙ্গরেজী ভাষায়
তরজমার সহিত দ্বিতীয়বার
শ্রীরামপুরে মুদ্রাঙ্কিত হইল।

সন ১৮৩০

THE

# KOBITA-RUTNAKUR,

OR

## COLLECTION OF SUNGSKRIT PROVERBS IN POPULAR USE;

TRANSLATED INTO BENGALEE AND ENGLISH.

---

COMPILED

BY NEEL-RUTNA HALDAR.

---

SECOND EDITION.

---

Serampore.

1830.

# অথ কবিতারত্নাকর গ্রন্থের অনুষ্ঠান।

---

নিরন্তর হৃদন্তর পুরন্দরাদি বৃন্দারকবৃন্দ বন্দিত প্রসিদ্ধ সিদ্ধ শুদ্ধান্তঃকরণ বিরাজিত সর্ব্বসিদ্ধিপ্রদায়ক স্মরণ পরায়ণ হইয়া কবিকাব্য রসাস্বাদনে রসজ্ঞ অথচ গুণগ্রাম ধাম গুণজ্ঞ বিজ্ঞ মহাশয়দিগের প্রতি নিবেদন। এতদ্দেশে বিশিষ্ট শিষ্টানুশিষ্ট লোকের সম্প্রদায় সাম্প্রদায়িক মতে সাধু ভাষায় কথোপকথন এবং বক্তব্য সভ্য শৌভ্য ভব্য করণার্থে সংস্কৃত শ্লোকের উদাহরণ পরম্পরা সিদ্ধ প্রথা আছে কিন্তু সংক্ষিপ্তসার মতে অনেক প্রাচীন কবিতা অবিকল কথিতা না হইয়া তন্মধ্যে দ্বিপাদ কিম্বা এক পাদ মহাজনগৃহীত ও সর্ব্বত্র চলিত হওনে তত্তৎ শ্লোকের সম্পূর্ণা সম্পূর্ণ ভগ্নপাদ ও অচলবৎ অচল হইয়াছে প্রস্তাব ও প্রসঙ্গ উপস্থিত কালে অবিকলে সকলে কহিতে সমর্থ হন না পণ্ডিতের অগোচর কি যেহেতুক বহুকাল ঐ সকল প্রচলিত পদ্যের একদেশ সর্ব্ব সাধারণে ব্যবহার হওনে তত্তৎ কবিতার পূর্ব্বদেশ অনুদ্দেশ এবং তাহার উদ্দেশ ও নির্দ্দেশ কেহ আলস্য করিয়া করেন নাই অতঃ কারণাৎ অস্মদীয় সুহৃদ্‌গণের উপদেশ ও আদেশপ্রাপ্ত হইয়া এবং নহ্যমূলাজনশ্রুতিঃ এতদ্বচনে দৃঢ় বিশ্বাস করিয়া ভগ্ন পাদের পাদপূরণ এবং অচলকে সচলকরণ অত্যাবশ্যক জানিয়া যে যে শ্লোকার্দ্ধ কিম্বা চরণ পরম্পরা গ্রাহ্যমতে সর্ব্বসাধারণে প্রচলিত আছে এবং প্রস্তাবের পোষকতার নিমিত্তে ও দৃষ্টান্তস্থলে সর্ব্বদা ব্যবহার হয় যথা ফলেন পরিচীয়তে। যতো ধর্ম্ম স্ততোজয়ঃ। নাস্তিগ্রামঃ কুতঃ সীমা। যএব লোকঃ সএব ধর্ম্মঃ। ইত্যাদি

বহুবিধ কবিতার পূর্ব্ব চরণ কিপ্রকার তাহা সমুদ্ধার করিয়া এবং তত্তৎ শ্লোক গ্রন্থোক্ত কিম্বা ঋষিবাক্য অথবা মহাজনগৃহীত বাক্য তন্নিরূপণ করিয়া অথচ তদ্ভিন্ন অন্যান্য যাহার সম্পূর্ণ লোকে প্রকাশ আছে কিন্তু দৃষ্টান্ত স্থলে অতি আবশ্যক ও প্রয়োজনক তৎসমূহ কবিতারূপ পুষ্পরস মধুমক্ষিকার ন্যায় নানাশাস্ত্রোদ্যানহইতে কিঞ্চিৎ২ আহরণ করিয়া রসিকের রসাস্বাদনের জন্য এই সংগ্রহে সংগৃহীত করিলাম। সাহস যে ঐ সকল সম্পূর্ণ শ্লোকপ্রাপ্তে সভ্য মহাশয়দিগের সভাবিলাস হয় এবং তত্তৎ প্রাচীন প্রসিদ্ধ পরম্পরাচলিত সচরাচরগৃহীত প্রস্তাব বিহিত পদ্যোকদেশের উৎপত্তিস্থান অর্থাৎ মূল গ্রন্থের নামদৃষ্টে অমূলক জ্ঞান না হয় অথচ তাহার পূর্ব্ব পূর্ব্ব চরণ যাহা সকলকে সকল স্মরণ হয় না তাহার একত্রীকরণপ্রযুক্ত অনেকের আয়াসের লাঘব সম্ভবে বিশেষতঃ বালকদিগের শিক্ষোপযোগী হয় যেহেতুক প্রচলিত অনেক শ্লোক যাহা অনেক কালে জনশ্রুতি দ্বারা শ্রুতিগোচর হয় তাহা এক স্থানে উপলব্ধহওনে সভ্যতার সম্ভাবনার জন্য ক্লেশের লেশ হইবেক না অনায়াসে অল্পেতে অনেক দর্শন হইবেক কারণ এই ক্ষুদ্রগ্রন্থের মধ্যে পূরাণোক্ত ও স্মৃত্যুক্ত ও নীতি শাস্ত্রোক্ত ও অন্যান্য প্রাচীন গ্রন্থোক্ত অথচ ঋষিবাক্য কবিবাক্য মহাজনগৃহীতবাক্যপ্রভৃতি নানাপ্রকার নানা উপমার কবিতা ও তৎসংশ্লিষ্ট বহুবিধ ইতিহাস ও পরিহাস সন্দেহভঞ্জন ও মনোরঞ্জনার্থ লিখিত হইয়াছে। অপর দোষাদোষ বিচারে বিচারক মহাশয়েরদিগের অবিচার কখন হইবেক না যেহেতুক উক্ত আছে যে শূর্পবদ্দোষমুৎসৃজ্য গুণং গৃহ্লন্তি সাধবঃ। দোষগ্রাহী গুণত্যাগী হ্যসাধুস্তিতউর্যথা॥ কিমধিকং নিবেদন মিদং॥

# ADVERTISEMENT.

THIS compilation of Sungskrit proverbs which have grown into popular use among the natives of Bengal was made by Baboo Neel-rutna Haldar, and an edition printed at his own private press. A second edition appearing desirable, I have inserted a translation of them into English, with the hope of aiding the researches of our countrymen, into the popular language of Bengal. These proverbs consist generally of portions of Sungskrit poetry, which have been gradually incorporated with the language of Bengal to such an extent as to have become familiar even to those who are unacquainted with the source from which they are drawn. It has appeared advisable therefore to elucidate them by giving the entire couplet or couplets to which they belong, and where they are connected with some popular story, to insert the story itself. They will furnish the English student with a key to many of the popular sayings which he finds in his intercourse with the people of this province, and also explain many of the maxims which have exercised a very considerable influence on the habits and conduct of

the natives. Of these maxims, some will be found puerile, others exceptionable in point of morality, but some few, drawn evidently from the wisdom of the ancient sages of the East, possess a large share of merit and inculcate moral lessons, by similes drawn from nature.

J. C. M.

*Serampore, March,* 1830.

নির্ঘণ্ট।

নির্ঘণ্ট।

নির্ঘণ্ট

নির্ঘণ্ট।

নির্ঘণ্ট।

নির্ঘণ্ট।

নির্ঘণ্ট।

নির্ঘণ্ট।

# কবিতারত্নাকর।

# THE KOBITA RUTNAKUR.

১। সর্ব্ব কার্য্যেষু মাধবং॥

1. *In all things remember Madhub.*

মাধবো মাধবো বাচি মাধবো মাধবো হৃদি। স্মরন্তি সাধবঃ সর্ব্বে সর্ব্বকার্য্যেষু মাধবং॥ ইতি পাণ্ডব গীতা॥

সাধু সকলে মুখে মাধব মাধব সর্ব্বদা উচ্চারণ করেন এবং হৃদয়েতে মাধব মাধব চিন্তা করেন ও সর্ব্বকর্ম্মেতে সর্ব্বদা মাধবকে স্মরণ করেন॥

The virtuous always pronounce the name of Madhub. They think of him continually in their minds, and in all their actions perpetually refer to him.

২ । যাদৃশী ভাবনা যস্য সিদ্ধির্ভবতি তাদৃশী ॥

**2.** ***According to one's ideas, so is his success.***

দেবে তীর্থে দ্বিজে মন্ত্রে দৈবজ্ঞে ভেষজে গুরৌ । যা দৃশী ভাবনা যস্য সিদ্ধির্ভবতি তাদৃশী ॥ ইতি ঋষি বাক্যং ॥

দেবতাতে ও তীর্থে ও ব্রাহ্মণে ও মন্ত্রেতে ও দৈবজ্ঞে ও ঔষধে ও গুরুপ্রতি যে ব্যক্তি যেরূপ ভাবনা করে তাহার সেই মত সিদ্ধি হয় ।

According to the ideas one may entertain respecting the Gods, holy places, brahmuns, sacred texts, astrologers, medicine, or spiritual guides, so is he blessed with success.

৩ । ন দেবঃ সৃষ্টিনাশকঃ ॥

3. *God destroys nothing.*

ন মাতা শপতে পুত্রং ন দোষং লভতে মহী । নহিংসাং কুরুতে সাধুর্ন দেবঃ সৃষ্টিনাশকঃ ॥ ইতি ভারতীয়ং ।

মাতা কথন্ পুত্রকে শাপ দেন না এবং সর্ব্বংসহা পৃথিবী কখন দোষ গ্রহণ করেন না এবং সাধুব্যক্তি কখন হিংসা করেন না এবং দেবতা কখন সৃষ্টিনাশ করেন না ।

A mother never curses her son ; the all-suffering earth acknowledges no offence ; the virtuous man commits no injury ; God destroys nothing that he has created.

অন্যচ্চ ॥ *Another example.*

ন বীজহারিকা পৃথ্বী ন বিপ্রো বেদনাশকঃ। ন ধর্ম্মনাশকো রাজা ন দেবঃ সৃষ্টিনাশকঃ ॥ ইতি মহাজনগৃহীত বাক্যং ॥

পৃথিবী বীজহরণ করেন না এবং ব্রাহ্মণ বেদ নষ্ট করেন না এবং রাজা ধর্ম্ম নষ্ট করেন না এবং দেবতা সৃষ্টি নষ্ট করেন না ॥

The earth destroys no seed committed to it; the brahmun destroys no devta, the king no religion; and God destroys no part of his creation.

৪। যতোধর্ম্মস্ততোজয়ঃ ॥

4. *Victory comes through holiness.*

জয়োঽস্তু পাণ্ডুপুত্রাণাং যেষাং পক্ষে জনার্দ্দনঃ। যতঃ কৃষ্ণস্ততোধর্ম্মো যতোধর্ম্মস্ততোজয়ঃ ॥ ইত্যুদ্যোগপর্ব্বণি ॥

ভীষ্মদেব কহিতেছেন যে পক্ষে শ্রীকৃষ্ণ আছেন এমন যে পাণ্ডুপুত্র তাহাদিগেরই জয় হউক যেহেতুক শ্রীকৃষ্ণ আছেন সেইহেতুক ধর্ম্মও আছেন এবং ধর্ম্মহেতুক জয় হয় ॥

*Bheeshmu-deb* says, Let the sons of Pandoo be victorious, for Krishnu is on their side. If Krishnu be with them, then is holiness also with them; and victory comes through holiness.

৫। যতঃ কৃষ্ণ স্তোজয়ঃ ॥

5. *Where Krishnu is, there is victory.*

যত্র ধর্ম্মো দ্যুতিঃ কান্তির্যত্র হ্রীঃ শ্রী স্তথামতিঃ। যতো ধর্ম্মস্ততঃ কৃষ্ণো যতঃকৃষ্ণস্ততোজয়ঃ॥ ইতি ভীষ্মপর্ব্বণি॥

ধৃতরাষ্ট্রের প্রতি সঞ্জয় কহিতেছেন যে স্থানে ধর্ম্ম আছেন সে স্থানেই শোভা কান্তি লজ্জা লক্ষ্মী বুদ্ধি সকলি থাকেন যেহেতুক ধর্ম্ম আছেন সেইহেতুক শ্রীকৃষ্ণ বিরাজ করেন তথা কৃষ্ণহেতুক জয় হয়॥

*Sunjuy* says to *Dhriturastru*, wherever holiness is, there is excellency, illumination, modesty, prosperity, knowledge; wherever holiness is, there Krishnu is conspicuous. Through Krishnu, therefore, comes the victory.

৬। ধর্ম্মোরক্ষতি ধার্ম্মিকং॥

6. *Virtue preserves the virtuous.*

জল্পন্তি সূরয়ঃ সর্ব্বে ধর্ম্মোরক্ষতি ধার্ম্মিকং। এতজ্জ্ঞাতব্যমদ্যৈব কিমত্র চ ভবিষ্যতি॥ ক্রিয়াযোগসারে॥

সুলোচনার দাসী মাধব রাজাকে ধর্ম্মনষ্টকরণোদ্যত দেখিয়া ভয়ে ভীতা হইয়া মনেং চিন্তা করিতেছেন যে পণ্ডিত সকলে কহিয়া থাকেন ধার্ম্মিক ব্যক্তিকে ধর্ম্মই রক্ষা করেন তাহা কি হয় অদ্য দেখা যাইবেক অর্থাৎ আমার আজন্ম স্বধর্ম্মে থাকাতে এক্ষণে ধর্ম্ম রক্ষা হয় কি না হয়॥

The servant of *Soo-lochun*, seeing *Madhub*

the king intent on violating her chastity, was thrown into consternation, and remembering the declaration of the learned that, "virtue preserves the virtuous," said, it will be seen to-day whether this maxim be true; will my having continued in the paths of virtue from my birth now preserve my honor?

৭। ধর্ম্মস্য সূক্ষ্মা গতিঃ ॥

7. *Mysterious is the course of religion.*

যাতঃ ক্ষ্মামখিলাং প্রদায় হরয়ে পাতালমূলংব লিঃ শক্তুপ্রস্থবিসর্জনাৎ সচ মুনিঃ স্বর্গং সমারোপিতঃ। আবাল্যাদসতী সতী সুরপুরীং কুন্তী সমারোহয়ঞ্ হা সীতা পতিদেবতাগমদধো ধর্ম্মস্য সূক্ষ্মা গতিঃ ॥ ইতি মহাজন গৃহীত বাক্যং ॥

বলিরাজা সমস্ত পৃথিবী শ্রীকৃষ্ণকে দান করিয়া রসাতল গেলেন অথচ ঋচীকমুনি এক প্রস্থ শক্তু অর্থাৎ ছাতু দান করিয়া স্বর্গ গত হইলেন এবং বাল্যাবস্থাবধি অসতী যে কুন্তী তিনি স্বর্গ গত হইলেন অথচ পতিব্রতা যে সীতা তিনি অধোগমন করিলেন অতএব ধর্ম্মের গতি অতি সূক্ষ্ম সমান্যবোধের বোধগম্যা হয় না ॥

King *Bulee* though he gave the whole earth to Krishnu, was doomed to hell; the Moonee Richeek having given only a handful of barley meal as a gift, ascended to heaven; the virtuous Koontee, though irregular from her youth, obtained heaven; while Sheeta, devoted to her

husband, descended to the regions of torment; the course of religion is therefore mysterious, beyond the reach of ordinary comprehension.

৮। কালস্য কুটিলা গতিঃ ॥

8. *Crooked is the current of events.*

অপ্সু প্লবন্তি পাষাণা মানুষা ঘ্নন্তি রাক্ষসান্। কপয়ঃ কর্ম্ম কুর্ব্বন্তি কালস্য কুটিলা গতিঃ ॥ ইতিরামায়ণং ॥

রাবণ কহিতেছেন যে জলেতে প্রস্তরসকল ভাসিতেছে এবং মনুষ্য হইয়া রাক্ষসদিগ্‌কে নষ্ট করিতেছে এবং বানর হইয়া কর্ম্ম করিতেছে অতএব কালের গতি অতি কুটিল কখন কি হয় কিছুই বলা যায় না॥

*Ravunu* says, stones swim in the water; men destroy the (powerful) Rakshusus ; monkeys are engaged in action; the course of events is crooked; no one can predict what will happen.

৯। নষ্টস্য কান্যা গতিঃ ॥

9. *What other course for the abandoned?*

ভিক্ষো মাংসনিষেবণং প্রকুরুষে কিন্তত্র মদ্যম্বিনা মদ্যঞ্চাপি তব প্রিয়ং প্রিয়মহো বারাঙ্গনাভিঃ সহ। বেশ্যা প্যর্থরুচিঃ কুতস্তব ধনং দ্যূতেন চৌর্য্যেণ বা চৌর্য্য দ্যূত পরিগ্রহোস্তি ভবতো নষ্টস্য কান্যা গতিঃ ॥ ইতি কবিবাক্যং ॥

বিক্রমাদিত্যের নবরত্নের প্রধান রত্ন কবিকালিদাস কোন সময়ে এক ব্যক্তি দিগ্বিজয়িকে সমাগত দেখিয়া ছদ্মবেশে তাহাকে বিড়ম্বনাকরণার্থে মাংস ভিক্ষা করিতে

ছিলেন তাহা দেখিয়া দিগ্বিজয়ী প্রশ্ন করিলেন যে ভি ক্ষা করিয়া মাংস আহার কর ছদ্মবেশী উত্তর দিলেন মদ্য না হইলে সুদ্ধ মাংসে কি হয়। জিজ্ঞাসা। মদিরা ও কি তোমার প্রিয়। উত্তর। প্রিয় বটে কিন্তু বেশ্যার স হিত হয়। প্রশ্ন। বেশ্যা যে অপ্রির্থয়া তোমার অর্থ কো থা। উত্তর। দ্যূতক্রীড়াতে অথবা চৌর্য্য করিয়া ধন সঞ্চয় হয়। প্রশ্ন। তোমার কি চৌর্য্য এবং দ্যূতক্রীড়াও পরি গ্রহ আছে। উত্তর। নষ্টের আর কি গতি॥

The poet Kalee-das, the chief of the nine jewels of the court of Vikramadityu, seeing on a time a genius of a pundit approaching, disguised himself, and in order to tantalize him, asked him for some flesh. The pundit enquired whether he eat the flesh he obtained by begging; the disguised poet said, flesh is not palatable without wine. *Question*. Is wine then delightful to you? *Answer*. Delightful indeed, but not except it be shared with a courtezan; *Question*. Loose females love money, where is your wealth? *Answer*. I obtain it by gambling or by theft. *Question*. Do you then gamble, steal, and engage in amours? *Reply*. What other course can the abandoned pursue?

১০। দৈবী বিচিত্রা গতিঃ॥

10. ***How marvellous the motions of the Gods!***

কান্তংবক্তি কপোতিকাকুলতয়া কান্তান্তকালোঽধুনা। ব্যাধোধো ধৃতচাপশানিতশরঃ শ্যেনঃ পরিভ্রাম্যতি। ইত্থং

সত্যহিনা স দষ্ট ইষুণা শ্যেনোপি তেনাহতস্তূর্ণংতৌ তু যমালযম্মরিগতৌ দৈবী বিচিত্রা গতিঃ॥ ,ইতীতি হাসঃ॥

কপোত কপোতিকা এক বৃক্ষে বসিয়া আছে এমত কালে সমাগত ব্যাধ ও শ্যেন পক্ষিকে দেখিয়া কপোতি কা ব্যাকুলা হইয়া আপন স্বামিকে কহিল যে হে নাথ এক্ষণে অন্তকাল উপস্থিত যেহেতুক বৃক্ষের অধতে ব্যাধ ধনুর্বাণ ধরিয়া আছে এবং উপরে শ্যেন পক্ষী ভ্রমণ ক রিতেছে আর জীবনের প্রত্যাশা নাই ইতোমধ্যে একটা সর্প ব্যাধকে দংশন করিল ও তৎক্ষণাৎ ব্যাধের হস্তনি ক্ষিপ্ত শরের দ্বারা উপরিস্থিত শ্যেন পক্ষী হত হইল হঠাৎ দুই জনেই যমালয়ে প্রস্থান করিলেন অতএব দৈবীর গতি অতিবিচিত্রা॥

A male and female dove were sitting on a tree. The female dove seeing the fowler and the hawk approach, said in despair to her mate, O Lord, our last hour is come, for the fowler is beneath the tree with his bow and arrow, and the hawk is flying over us, there is no chance of escape. But a snake soon bit the fowler, and the arrow flying from his bow struck the hawk, and both immediately expired; how marvellous the course of providence!

১১। পন্থা বাতেন শুধ্যতি।

11. *The wind purifies the road.*

রজসা শুধ্যতে নারী কাষ্ঠং শুধ্যতি তক্ষণাৎ। তাম্রমম্ল যোগেন পন্থা বাতেন শুধ্যতি। ইতি স্মৃতিঃ॥

রজোযোগে স্ত্রীলোক শুদ্ধ হয় কাষ্ঠ তক্ষণ করিলে অ র্থাৎ চাঁছিলে শুদ্ধ হয় তাম্র অম্লযোগে শুদ্ধ হয় এবং বায়ুর দ্বারা পথ শুদ্ধ হয় ॥

Females become periodically pure; wood becomes clean by scraping, copper by acids, and the road is purified by the wind.

১২। দ্রব্যং মূল্যেন শুদ্ধতি ॥

12. *Things become pure by being bought.*

ফলন্তু ক্ষালনাৎ শুধ্যেৎ গোময়েন গৃহন্তথ ॥ ক্ষার যোগেন বস্ত্রঞ্চ দ্রব্যং মূল্যেন শুদ্ধতি ॥ ইতি স্মৃতিঃ ॥

ফল ধৌত করিলে শুদ্ধ হয় গৃহ গোময়ের দ্বারা শুদ্ধ হয় বস্ত্র ক্ষারযোগে শুদ্ধ হয় আর সাধারণ দ্রব্য মূল্যে তেই শুদ্ধ হয়॥

Fruit is cleansed by being washed; the house is purified by cow-dung; garments, by the use of alkali, and things in general become pure by being bought.*

১৩। মনঃপূতং সমাচরেৎ ॥

13. *Keep the mind pure.*

দৃষ্টিপূতং ন্যসেৎ পাদং বস্ত্রপূতং জলম্পিবেৎ। স ত্যপূতং বদেদ্বাচং মনঃপূতং সমাচরেৎ ॥ ইতিস্মৃতিঃ ॥

দৃষ্টি করিয়া পাদনিক্ষেপ করিবেক বস্ত্রে ছাকিয়া জল

* That is to say, those things which are rendered impure by passing through the hands of the unclean, if bought with money, become pure; hence a brahmun purchases food of a mussleman.

পান করিবেক সত্যতাপূর্ব্বক বাক্য কহিবেক এবং মন যাহাতে শুদ্ধ হয় সেই রূপ কর্ম্ম করিবেক ॥

Look before you step ; strain water before you drink it ; always adhere to the truth, and act so as to keep your mind pure.

১৪ । ফলেন পরিচীয়তে ॥

14. *Every thing is known by its fruit.*

একভূরুভয়োরেকদলয়োরেককাণ্ডয়োঃ । শালিশ্যামাকয়োর্ভেদঃ ফলেন পরিচীয়তে ॥ ইতি মহাজনগৃহীত বাক্যং ॥

শালিধান্য এবং শ্যামাতৃণ ইহারদিগের উভয়ের এক ভূমিতে উৎপত্তি ও পরস্পরের দল এবং কাণ্ড এক সমান হয় কিন্তু পরিচয় ফলের দ্বারাতেই পাওয়া যায় ॥

Rice and long grass both grow in the same field ; their leaves and stalks are the same ; it is only by their fruit that they are known.

১৫ । লাভঃ পরং গোবধঃ ॥

15. *All you have for pains is the slaughter of a cow.*

শুণ্ঠীগোক্ষুরয়ো র্বিচার্য্য মনসা কল্কাশনং যন্ময়া উক্তন্তদ্বিপরীতকং কৃতমহো গোঃক্ষৌরমাত্রং দদৌ । নার্থো মূর্খজনালয়ে নচ সুখং নোবা যশো লভ্যতে সন্দেহে কবিভূপতৌ হরিহরে লাভঃ পরং গোবধঃ ॥ ইতীতিহাসঃ ॥

কোন বৈদ্য এক মূর্খ ব্যক্তির চিকিৎসায় বিপরীত ফল হওয়াতে সেই মূর্খের প্রতি খেদ করিয়া কহিতেছেন যে

শুণ্ঠী গোক্ষুরীর যে পাচন মনে বিচার করিয়া কহিয়াছি লাম তাহার বিপরীত করিয়াছ একি আশ্চর্য্য যে গোক্ষুর শব্দ ভ্রমে গরুর খুর ছেদন করিয়া দিয়াছ অতএব মূর্খেরি আলয়ে অর্থ কিম্বা সুখ অথবা যশঃ কিছুই লভ্য হয় না। যেহেতুক আমি যে হরিহরনামে সদ্বৈদ্য কবিরাজ আমার লাভের মধ্যে কেবল গোবধটি হইল ॥

A physician, perceiving an opposite result from that which he had expected in prescribing for an ignorant person, said with regret, the preparation of dry ginger and Gokhoor which I ordered, he has taken in a contrary sense. How astonishing that he should have mistaken the word Gokhoor, for the hoof of a cow, and killed one of those sacred animals! Nothing is to be found with the ignorant, neither wealth, nor pleasure, nor splendid actions; for even I Hureehur, the excellent physician have for all my pains, only the guilt of slaughtering a cow.

অন্যচ্চ ॥ *Another example.*

পঞ্চাস্যস্য পরাভবায় ভষকো মাংসেন গোর্ভূয়সা দধ্যন্নৈরপি পায়সৈঃ প্রতিদিনং সম্বর্দ্ধিতো যোময়া। সোয়ং সিংহরবাদ্ গুহান্তরগমদ্ ভীত্যাকুলঃ সম্ভ্রমাদ্ধন্তাশা বিলয়ং গতা হত বিধে লাভঃ পরং গোবধঃ। ইত্তীতিহাসঃ ॥

এক ব্যক্তি ব্যাধ খেদ করিয়া কহিতেছে যে সিংহের পরাভবের নিমিত্তে আমি কুক্কুরকে প্রতিদিন গোমাংসেতে

এবং দধি অন্ন পায়সেতে বর্দ্ধিত করিলাম এক্ষণে সে
ই কুক্কুর সিংহের রব শুনিয়া ভয়ে আকুল হইয়া গুহার
মধ্যে প্রস্থান করিল হা বিধাতা আশা দূরে গেল কেবল
গোহত্যা সার হইল ॥

A hunter says with regret, the dog which I fed daily with cow's flesh, curds, rice, and frumenty, that through it I might conquer the lion, has fled in great trepidation to a cave, on the first sound of the lion's roar. O Bidhata, my hopes are vanished ; nothing remains then but the sin of having killed the cow.

অন্যচ্চ ॥ *Another example.*

পারীন্দ্রস্য পরাভবায় সুরভীমাংসেন দুর্মেধসা পুষ্য
ন্তে কিল পীবরাঃ কটুগিরঃ শ্বানঃ প্রযত্নাদমী। নত্বেতন্মদম
ত্তবারণচমূবিদ্রাবণঃ কেশরী জেতব্যো ভবতা কিরাত নৃপ
তে লাভঃ পরং গোবধঃ ॥ ইতীতিহাসঃ ॥

কোন ব্যক্তি ব্যাধের রাজাকে কহিতেছেন যে তুমি
সিংহকে নিপাত করিবার হেতু কুক্কুরকে পুষিতেছ এবং
তাহার রক্ষণার্থে গোমাংস দিতেছ কিন্তু কুক্কুরের দ্বারা
সিংহকে জয় করা কদাচ হইবেক না। কেবল গোহত্যা
লাভমাত্র জানিবা ॥

Some one says to the chief hunter, you are training up a dog to conquer the lion, and are feeding him with cow's flesh, but the lion can never be overcome by a dog ; the result of your endeavour will only be the having slain a cow.

১৬। বকঃ পরম ধার্ম্মিকঃ ॥

16. *The Bok is supremely holy.*

শনৈঃ শনৈঃ ক্ষিপেৎ পাদৌ প্রাণিনাম্বধশঙ্কয়া। পশ্য লক্ষ্মণ পম্পায়াংবকঃ পরম ধার্ম্মিকঃ ॥ ইতি রামায়ণান্তরং ॥

জীবহত্যার শঙ্কাপ্রযুক্ত অতিধীরেং পাদনিক্ষেপ করিতেছে হে লক্ষ্মণ শীঘ্র আসিয়া দেখ বক পক্ষী পরম ধার্ম্মিক ॥

The Bok treads gently on the ground through fear of extinguishing life. O Lukshmun, look, look, the paddy birds is supremely holy.

অস্যোত্তরঃ ॥ *The reply.*

ন জানাসি রাঘব ত্বং বকঃ পরমদারুণঃ। নির্জীবভক্ষকো গৃধ্রঃ সজীবভক্ষকো বকঃ ॥

হে রামচন্দ্র তুমি জান না বক বিষম দারুণ পক্ষী যেহেতুক গৃধ্র নির্জীবকে আহার করে কিন্তু বক সজীবকেই ভক্ষণ করেন ॥

O Ram-chunder, know you not that the Bok is a most voracious bird; even the vulture lives only on that which is dead, but this bird swallows the living (fish).

১৭। অদ্য যুদ্ধংত্বয়া ময়া ॥

17. *The battle to-day is between you and me.*

সপ্ত সিংহা জিতাঃ পূর্ব্বং পঞ্চ ব্যাঘ্রাস্ত্রয়ো গজাঃ। পশ্যন্তু দেবতাঃ সর্ব্বা অদ্য যুদ্ধং ত্বয়া ময়া ॥ ইতীতিহাসঃ ॥

এক বৃহৎ শূকর বনে চরিতেছিল এমত কালে তথায় এক সিংহকে সমাগত দেখিয়া ভয়ার্ত্ত হইয়া মনেং চিন্তা করিল যে এক্ষণে মৃত্যুকাল উপস্থিত কিন্তু নীতিশাস্ত্রে কহে যে উপস্থিত বিপদ্ দেখিয়া অবসন্ন না হইয়া বিপদুত্তীর্ণহওনের জন্য সাহস করিবেক অতএব উপায় কর্ত্তব্য ইহা অন্তঃকরণে স্থিরীকরণপূর্ব্বক সিংহের প্রতি মহানাদ করিয়া কহিতেছে যে আমি পূর্ব্বে সাতটা সিংহ ও পাঁচটা ব্যাঘ্র ও তিনটা গজ ইহারদিগকে জয় করিয়াছি। অতএব অদ্য তোমার সহিত আমার যুদ্ধ দেবতাসকলে দেখুন ॥

A large hog foraging in the forest, saw a lion approach and overcome with fear thus reflected 'my destruction is not distant. But the *Neetee* shastrus say, Be not dismayed when danger approaches, shew courage that you may obtain deliverance from it; something I must do.' These thoughts having passed in his mind, he uttered a loud grunt before the lion and said, I have already overcome seven lions, five tygers and three elephants; to-day the battle is with you. Let all the Gods witness it.

অস্যোত্তরঃ ॥ *The reply.*

গচ্ছ শূকর ভদ্রন্তে ব্রূহি সিংহো জিতোময়া। পশ্যন্তি দেবতাঃ সর্ব্বাঃ সিংহশূকরয়োর্বলং ॥

সিংহ শূকরের অভিপ্রায় বুঝিয়া হাস্য করিয়া উত্তর

করিল যে হে শূকর তোমার ভাল হউক প্রস্থান করহ বরং সিংহকে যুদ্ধে জিতিয়াছি এই কথা সকলকে বলিও কিন্তু সিংহ ও শূকরের যে পরাক্রম তাহা দেব তারাই দেখিতেছেন ॥

The lion discovering the object of the hog, replied with a smile, O hog, retire for you own safety, and proclaim your victory over the lion ; the Gods know our relative strength.

১৮। তন্নষ্টং যন্ন দীয়তে ॥

18. *That only is lost which is not given.*

দ্বিজায় দত্তা পাদশ্চ শতবর্ষীয়জর্জ্জরা। তৎফলাদশ্বলা ভোমে তন্নষ্টং যন্ন দীয়তে॥ ইতি কালিদাসবাক্যং ॥

কবি কালিদাস কোনহ স্থানে গিয়াছিলেন তথায় পথিমধ্যে ক্রোশপরিমিত বালুকা ছিল সেই স্থলে কোনহ বৃদ্ধ ব্রাহ্মণকে রৌদ্রকরণক ঐ উত্তপ্ত বালুকাতে পীড়িত দেখিয়া আপনার চর্ম্মপাদুকা দান করিয়াছিলেন পরে রাজা বিক্রমাদিত্য সভাতে সমাগত কালিদাসপ্রতি জিজ্ঞাসা করিলেন যে কি প্রকারে ক্রোশ পরিমিত উত্তপ্ত বালুকা উত্তীর্ণ হইয়াছ তাহাতে কালিদাস ঐ পূর্ব্বোক্ত শ্লোকদ্বারা উত্তর করিলেন। যে প্রাচীন জর্জ্জর চর্ম্মপাদুকা কোন ব্রাহ্মণকে দান করিয়াছিলাম সেই ফলেতে দৈবাৎ এক অশ্ব লাভ হইয়াছিল তদ্দ্বারা উত্তীর্ণ হইয়াছি অতএব যাহা না দেওয়া যায় তাহাই নষ্ট হয় ॥

The poet Kalee-dass, arriving on a journey at a sandy plain a mile in extent, and seeing an old brahmun on the sand overcome with the heat, gave him his sandals. Raja Vikra-

madityu, coming into the assembly asked Kalee-dass how he had crossed the burning sands a mile in extent. He replied by quoting the couplet cited above, I gave my old and decayed sandals to a brahmun, as a reward for which, I unexpectedly obtained a horse, and was enabled to cross the plain; therefore that only is lost which is not given away.

১৯। পঞ্চানামপি যোভর্ত্তা নাসৌ প্রাকৃত মানুষঃ ॥

19. *He who supports five individuals is no ordinary person.*

ন ভীম স্পৃশ পাদেন একাদশ চমূপতিং। পঞ্চানামপি যোভর্ত্তা নাসৌ প্রাকৃত মানুষঃ ॥ ইতি মহাভারতং ॥

ধর্ম্মপুত্র যুধিষ্ঠির ভীমের প্রতি কহিতেছেন যে হে ভীম একাদশ অক্ষৌহিণীপতি যে দুর্য্যোধন ইহার মস্তকে পাদ স্পর্শ করিও না যেহেতুক পাঁচ জনকেও যে ভরণ পোষণ করে সেও সামান্য মনুষ্য নয় ॥

The holy son Yoodistheer says to Bheem, O Bheem, Trample not on Durjyudhon who commands eleven squadrons; for he who supports only five individuals is no ordinary person.

২০। অর্থেন সর্ব্বে বশাঃ ॥

20. *Wealth gives the command of every thing.*

মাতা নিন্দতি নাভিনিন্দতি পিতা ভ্রাতা ন সম্ভাষতে

ভৃত্যঃ কুপ্যতি নানুগচ্ছতি সুতঃ কান্তা চ নালিঙ্গতে। অর্থ প্রার্থনশঙ্কয়া ন কুরুতে হপ্যালাপমাত্রং সুহৃত্তস্মাদর্থমুপার্জয় শৃণু সখে চার্থেন সর্ব্বে বশাঃ। ইতি মহাজনগৃহীত বাক্যং॥

নির্ধন ব্যক্তিকে মাতা নিন্দা করেন পিতাও নিন্দা করেন এবং ভ্রাতা সম্ভাষণ করেন না তথা ভৃত্য কোপ করেন এবং পুত্র অনুগত হন না এবং কান্তাও আলিঙ্গন করেন না এবং পাছে অর্থ চাহে এই ভয়ে সুহৃদ্ ব্যক্তি আলাপও করেন না অতএব হে সখে অর্থোপার্জন করহ যেহেতুক অর্থদ্বারা সকলি বশীভূত হয়॥

The mother and father despise their son who is poor; his brethren associate not with him, if he be needy; his associates are vexed with him; his son obeys him not; his wife refuses his embrace; and lest he should ask alms, his friends renounce his society. Therefore, O companion, seek wealth; wealth places every thing at your command.

সর্ব্বৈরুপায়ৈঃ ফলমেব সাধ্যং॥

21. *It is success which sanctifies exertion.*

ত্রিবিক্রমোহভূদপি বামনোহসৌ স শূকরশ্চেতি সবৈ নৃসিংহঃ॥ নীচৈরনীচৈ রতিনীচনীচৈঃ সর্ব্বৈরুপায়ৈঃ ফলমেব সাধ্যং॥ ইতি মহাজনগৃহীত বাক্যং॥

ত্রিবিক্রম অর্থাৎ স্বর্গ মর্ত্য পাতাল জয়ী যে বিষ্ণু তিনি কার্য্যার্থে ক্ষুদ্র হইয়াছিলেন অর্থাৎ বামন হইয়াছিলেন এবং শূকর অর্থাৎ বরাহমূর্ত্তিধারণ করিয়াছিলেন এবং

নৃসিংহ অর্থাৎ পশুরূপী হইয়াছিলেন অতএব নীচানীচ অতিনীচনীচ সকল উপায়েতে করিয়া কার্য্য সাধন করা উচিত ।

Vishnoo, the conqueror of the three worlds, heaven, earth and the inferior regions, lowered himself by becoming a dwarf; he also assumed the form of a hog, and appeared in the shape of Nrisinghu, that is, of a beast. It is advisable therefore to employ every expedient to secure success, both the mean, the meaner and the meanest.

২১ । স্বকার্য্যমুদ্ধরেৎ প্রাজ্ঞঃ কার্য্যধ্বংসেচ মূর্খতা ।

21. *A skilful man succeeds in his undertaking, but want of success betrays ignorance.*

অপমানং পুরস্কৃত্য মানং কৃত্বাচ পৃষ্ঠকে । স্বকার্য্য মুদ্ধরেৎ প্রাজ্ঞঃ কার্য্যধ্বংসেচ মূর্খতা ॥ ইতি নীতিশাস্ত্রং ॥

অপমানকে পুরস্কার করিয়া এবং মানকে পশ্চাৎ রাখিয়া বুদ্ধিমান্ লোক স্বকার্য্য উদ্ধার করিবেক যেহেতুক কর্ম্মনাশেতে মূর্খতামাত্র ।

The wise man by welcoming dishonor, and by disregarding reputation, accomplishes his object, for failure is a token of ignorance.

২২ । অর্থস্য পুরুষো দাসঃ ॥

22. *Man is the slave of money.*

অর্থস্য পুরুষোদাসো দাসস্ত্বর্থো ন কস্যচিৎ । ইতি সত্যং মহারাজ বদ্ধশ্চার্থেচ কৌরবৈঃ ॥ ইতি ভীষ্মপর্ব্বণি ॥

ভীষ্ম দ্রোণপ্রভৃতি যুধিষ্ঠিরকে কহিতেছেন যে মনুষ্য অর্থের দাস কিন্তু অর্থ কাহারো দাস নহে হে মহারাজ ইহাই সত্য যেহেতুক অর্থের নিমিত্তেই দুর্য্যোধনের নিকট বদ্ধ হইয়াছি।

Bheeshmu, Droon and others say to Yoodistheer, man is the slave of wealth, but wealth is not the slave of man. This, O king, is true, for we are now in bondage to Doorjudhun, for the sake of money.

২৩। দোষা বাচ্যা গুরোরপি ॥

23. *Proclaim even the faults of your Gooroo.*

শত্রোরপি গুণা বাচ্যা দোষা বাচ্যা গুরোরপি। সর্ব্বদা সর্ব্বযত্নেন পুত্রে শিষ্যে হিতং বদেৎ। ইতি বিরাট পর্ব্বণি ॥

শত্রুরও গুণ কহিবেক এবং গুরুরও দোষ কহিবেক। অথচ সর্ব্বদা সম্যক্ প্রকার যত্নপূর্ব্বক পুত্রকে এবং শিষ্যকে হিতবাক্য কহিবেক।

Mention the virtues even of an enemy, and proclaim the vices even of a gooroo. Also, at all times, and by every mode of exertion, give good counsel to a son and a disciple.

২৪। দারিদ্র্য দোষোগুণরাশিনাশী ॥

24. *Poverty destroys every virtue.*

একোহি দোষো গুণসন্নিপাতে নিমজ্জতীন্দোরিতি যোব ভাষে। নূনং ন দৃষ্টং কবিনাপি তেন দারিদ্র্যদোষো গুণরাশিনাশী। ইতি কবিবাক্যং ॥

রাজা বিক্রমাদিত্যের সভাসৎ ঘটকর্পর কহিয়াছিলেন যে চন্দ্রের কলঙ্কের যে দোষ তাহা চন্দ্রের অনেক গুণেতে করিয়া নিমগ্ন হয় অর্থাৎ সে দোষ প্রবল হয় না এ কথা যে কবি বলেন সে কবি কিছুই দেখেন নাই কারণ এক মহদ্দোষ থাকিলে সমূহগুণকে নষ্ট করে যথা এক দারিদ্র্য দোষ গুণরাশিকে নষ্ট করে ॥

Ghutukurpur, one of the assembly of king Vikramadityu said, the poet who affirms that the spots on the moon are lost in the many benefits which that planet confers, in other words, that those spots are not to be regarded, has seen nothing, for one grand defect destroys all virtue ; the single defect of poverty neutralizes a multitude of virtues.

২৫। কীর্ত্তির্যস্য স জীবতি ॥

25. *It is merit that gives immortality.*

চলচ্চিত্তং চলদ্বিত্তং চলজ্জীবন যৌবনং। চলাচলমিদং সর্ব্বং কীর্ত্তির্যস্য স জীবতি ॥

মন ও ধন ও জীবন সকলি চঞ্চল কিন্তু কীর্ত্তি যাহার আছে সেই অচল অর্থাৎ কীর্ত্তিমান্ লোক মরিলেও তাহার নাম থাকে।

The mind, wealth, and life, are all unabiding; merit alone is abiding ; a man of merit lives by his reputation after his death.

অন্যচ্চ ॥ *Another example.*

স জীবতি যশো যস্য কীর্ত্তির্যস্য স জীবতি। অযশোঃ কীর্ত্তিসংযুক্তো জীবন্নপি মৃতোপমঃ॥ ইতি মহাজন গৃহীত বাক্যং॥

যাহার যশ আছে এবং যাহার কীর্ত্তি আছে তাহার মরণ হইলেও জীবন থাকে কিন্তু যাহার অযশ অকীর্ত্তি থাকে সে ব্যক্তির জীবন থাকিতেও মরণ॥

He who possesses renown and has performed glorious deeds, lives though dead. He who is without renown, and has performed no worthy action, though living, is as though he were dead.

২৬। বৃদ্ধস্য বচনং গ্রাহ্যং॥

**26.** ***The words of the aged are to be regarded.***

বৃদ্ধস্য বচনং গ্রাহ্যং আপৎকালে হ্যুপস্থিতে। সর্ব্বত্রৈবং বিচারেণ আহারে ন চ মৈথুনে॥

আপৎ কাল উপস্থিত হইলে বৃদ্ধ লোকের কথা গ্রাহ্য বরং বিচারেতে করিয়া সর্ব্বত্রেই প্রবীণের কথা প্রামাণ্য হয় কিন্তু আহারে ও মৈথুনে নহে॥

In the hour of danger, the advice of the aged is to be taken. Indeed according to reason, their counsel is always estimable, except as it regards food and the gratification of sensual appetites.

২৭ ॥ অব্যবস্থিতচিত্তস্য প্রসাদোঽপি ভয়ঙ্করঃ ॥

27. *Even the blessing of a capricious man is to be dreaded.*

ক্বচিদ্রুষ্টঃ ক্বচিত্তুষ্টো রুষ্টস্তুষ্টঃ ক্ষণে২ । অব্যবস্থিতচিত্তস্য প্রসাদোঽপি ভয়ঙ্করঃ ॥ ইতি হিতোপদেশঃ ॥

কখন রুষ্ট কখন বা তুষ্ট হয়েন এইরূপ ক্ষণে২ রুষ্ট তুষ্ট যে অব্যবস্থিতচিত্ত লোক তাহার প্রসাদ অর্থাৎ অনুগ্রহও ভয়ানক হয় ॥

The good opinion of a capricious man, who is now pleased, now vexed, is an object of dread.

২৮ ॥ দেশায় তস্মৈ নমঃ ॥

28. *I salute that country.*

ছেদ্যং চন্দন চূত চম্পকবনং রক্ষাচ সাকোটকে হিংসা হংসময়ূরকোকিলগণে কাকে চ বহ্বাদরঃ । মাতঙ্গে তুরগে খরে চ সমতা কর্পূরকার্পাসয়োরেষা যত্র বিচারণা গুণিগণা দেশায় তস্মৈ নমঃ । ইতি কবিবাক্যং ॥

কোন ব্যক্তি কবি অজ্ঞ লোকের সন্নিধানে গুণের অনাদরপ্রযুক্ত খেদ করিয়া কহিতেছেন যে চন্দন আম্র ও চম্পক বৃক্ষ যে দেশেতে ছেদন করে অথচ সাকোট অর্থাৎ সেওড়া বৃক্ষকে রক্ষা করে এবং হংস ময়ূর কোকিল গণকে হিংসা করে অথচ কাকের প্রতি সমাদর এবং হস্তী ঘোটক ইত্যাদির তুলনা গর্দ্দভের সঙ্গে এবং কর্পূরেতে কার্পাসেতে সমতা জ্ঞান এরূপ বিচার যে স্থানে হে গুণিগণ সে দেশকে নমস্কার ॥

A poet, being near an ignorant man, and lamenting his disrespect for virtue, says,

where the Chundun, the Amru, the Chumpuk trees are cut down, and where the Seora tree is preserved; where the goose, the peacock, the cuckoo are despised, while the crow is respected; where the elephant, the horse, and other such noble creatures are viewed on a level with the ass; where the camphor and the cotton tree are esteemed equal, O man of virtue, my compliments to such a country.

২৯ ॥ তথাপি সিংহঃ পশুরেব নান্যঃ ॥

29. *Yet the lion remains a beast.*

ভিনত্তি নিত্যং করিরাজকুম্ভং বিভর্ত্তি বেগং পবনাতিরেকং করোতি বাসং গিরিরাজশৃঙ্গে তথাপি সিংহঃ পশুরেব নান্যঃ। ইতি কবিবাক্যং ॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন যে প্রতিদিবস হস্তিগণ্ডস্থল ভেদ করেন অথচ পবনহইতেও অধিক বেগ ধারণ করেন এবং পর্ব্বতের শৃঙ্গেতে বাস করেন এমন যে সিংহ তথাপি তিনি পশুব্যতীত আর কিছু নহেন।

A poet says, the lion who tears the head of the elephant, flies swifter than the wind, and lives on lofty mountains, is yet nothing but a beast.

৩০ ॥ তথাপি কাকো নচ রাজ হংসঃ ॥

30. *The crow cannot transform itself into a goose.*

কাকস্য চঞ্চু র্যদি স্বর্ণযুক্তা মাণিক্যযুক্তৌ চরণৌ চ

তস্য ॥ একৈক পক্ষে গজরাজমুক্তা তথাপি কাকো নচ রাজহংসঃ ॥ ইতি কবিবাক্যং ॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন যে কাকের ওষ্ঠ যদি স্বর্ণযুক্ত হয় এবং পাদদ্বয় যদি মাণিক্যযুক্ত হয় অথচ প্রত্যেক পক্ষ অর্থাৎ পাখাতে যদি গজমুক্তা থাকে তথাপি কাক কখন রাজহংস হয় না ॥

A poet says, if the bill of the crow be bound with gold wire, if its feet be adorned with jewels, if every one of its feathers were a precious stone, yet the crow can never become a goose.

৩১ । ভেকো মকমকায়তে ॥

31. *The frog croaks with pride.*

দিব্যং চূতফলং প্রাপ্য ন গর্ব্বং যাতি কোকিলঃ। পীত্বা কর্দ্দমপানীয়ং ভেকো মকমকায়তে ॥ ইতি কবিবাক্যং ॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন যে কোকিল অত্যুপাদেয় অম্রফল পাইয়াও অহঙ্কার করেন না কিন্তু কর্দ্দম জল পান করিয়া ভেক গর্ব্বেতে মক্ মক্ করে ॥

A poet says, the cuckoo even when it has obtained the excellent Amru fruit is not elevated with pride; but the frog, after having drank a little muddy water croaks through pride.

৩২ । দর্দ্দুরা যত্র বক্তারস্তত্র মৌনং হি শোভনং ॥

32. *Where the frog croaks, silence is comely.*

ভদ্রং কৃতং কৃতং মৌনং কোকিলৈর্জলদাগমে। দর্দ্দুরা যত্র বক্তারস্তত্র মৌনং হি শোভনং॥ ইতি কবিবাক্যং॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন কোকিলসকলে যে বর্ষার মেঘের আগমনেতে মৌন হইয়াছে ইহা উত্তম করিয়াছে যেহেতুক যে স্থানে ভেক বক্তা সে স্থানে মৌনই শোভা॥

It is the saying of a poet, that the cuckoo is silent when the clouds of the rainy season appear; this is as it should be, for when the frog is the speaker, silence is comely.*

৩৩। কাচঃ কাচো মণির্ম্মণিঃ॥

33. *The glass appears glass, the jewel, a jewel.*

মণির্লুঠতি পাদেন কাচঃ শিরসি ধার্য্যতে। যথৈবাস্তু তথৈবাস্তু কাচঃ কাচো মণির্ম্মণিঃ॥ ইতি হিতোপদেশঃ॥

যদি পায়েতে মণি লুণ্ঠিত হয় ও মস্তকেতে কাঁচ ধৃত হয় তথাপি মণির বিপরীত গুণ হয় না ও কাঁচেরো গুণের অন্যথা হয় না যে কাঁচ সে কাঁচই থাকে যে মণি সে মণিই থাকে॥

Though a jewel be affixed in contempt to the foot, and though a piece of glass be placed to adorn the head, the qualities of each remain unaltered; the glass is still but glass, the jewel is notwithstanding a jewel.

* During the rains the frogs croak incessantly.

৩৪। কাকঃ কাকঃ পিকঃ পিকঃ ॥

34. *Kaku kaku, peeku, keeku.*

কাকঃ কৃষ্ণঃ পিকঃ কৃষ্ণঃ কোভেদঃ পিককাকয়োঃ। আয়াতা মধুযামিন্যাঃ কাকঃ কাকঃ পিকঃ পিকঃ। ইতি কবি বাক্যং॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন কাক যে সে কৃষ্ণবর্ণ এবং কোকিল যে সেও কৃষ্ণ বর্ণ এইহেতুক কোকিল আর কাকেতে কিছু ভেদ নাই কিন্তু যখন বসন্ত কালের রাত্রি আগতা হয় তখন কাক যে সে কাকই থাকে এবং কোকিল যে সে কোকিলই থাকে॥

A poet has said, the crow and the cuckoo are both black, and in this respect there is no difference between them; but in the summer evenings,* the crow appears but a crow, the cuckoo, a cuckoo indeed.

৩৫। রামরাবণয়োর্যুদ্ধং রামরাবণয়োরিব॥

35. *The battle between Ram and Ravun can be compared only with itself.*

গগণং গগণাকারং সাগরঃ সাগরোপমঃ। রামরাবণয়োর্যুদ্ধং রামরাবণযোরিব। ইত্যলঙ্কারধৃতং॥

আকাশের তুলনা আকাশেতে এবং সমুদ্রের তুলনা সমুদ্রেরই সহিত দেওয়া যায় অথচ রামরাবণের যে পরস্পর যুদ্ধের তুলনা তাহা রামরাবণেতেই সম্ভবে অন্য উপমার স্থল নাই।

* In the summer evenings the plaintive note of the cuckoo is peculiarly soft.

The sky can only be compared with the sky; the sea only with the sea; thus the conflict between Ram and Ravun can be likened only to itself; no other comparison will reach it.

অন্যচ্চ ॥ *Another example.*

সপ্তাহানি দিবারাত্রৌ বাদিতাঃ সপ্ত ঘণ্টিকাঃ। রাম রাবণয়োর্যুদ্ধং রামরাবণয়োরিব। ইতি রামায়ণং ॥

কোটি খেশির বিনাশ হইলে এক ঘণ্টা বাদ্য হয় এমন সাত ঘণ্টা সাত দিন রামরাবণের দিবারাত্রি যুদ্ধেতে বাজিয়াছিল ॥

অতএব রাম রাবণের যুদ্ধের উপমা রামরাবণের যুদ্ধেতেই সম্ভবে অন্য তুলনা অসম্ভব ॥

When ten millions of Khesir had been destroyed, the bell sounded once; thus did the bell sound seven times daily for seven days during the battle between Ram and Ravun; this battle can therefore be estimated by no comparison.

৩৬। স রামঃ কিং করিষ্যতি ॥

36. *What then will not Ram himself do?*

লঙ্কা দগ্ধা বনং ভগ্নং লঙ্ঘিতশ্চ মহোদধিঃ। যৎ কৃতং রামদূতেন স রামঃ কিং করিষ্যতি ॥ ইতি রামায়ণং ॥

হনূমান্ দেবের অদ্ভুত চরিত্র দেখিয়া রাক্ষসসকলে বিস্ময়াপন্ন হইয়া কহিতেছে যে যে রামের এক জন দূত

আসিয়া লঙ্কা দগ্ধ করিল এবং বন ভগ্ন করিল এবং সমুদ্র উল্লংঘন করিল সে রামচন্দ্র নিজে কি করিবেন বলা যায় না ॥

The Rakshusus on seeing the incredible feats of Hunooman, were thunderstruck and exclaimed, If one of the messengers of Ram has burnt up Lunka, destroyed the forest, and overleaped the sea, what will not Ram himself do?

৩৭। অসহ্যং জ্ঞাতিদুর্ব্বাক্যং ॥

37. *Abuse from a relative is insupportable.*

বরং রামশরঃ সহ্যো ন চ বৈভীষণং বচঃ। অসহ্যং জ্ঞাতিদুর্ব্বাক্যং মেঘান্তরিতরৌদ্রবৎ ॥ ইতি রামায়ণং ॥

রাবণ কহিতেছেন যে বরং রামচন্দ্রের বাণ সহ্য হয় কিন্তু বিভীষণের দুর্ব্বাক্য সহ্য নয় যেহেতুক জ্ঞাতির দুর্ব্বাক্য মেঘান্তরিত উৎকট রৌদ্রের ন্যায় অসহ্য।

Ravun said, even the darts of Ram I can bear; but the scurrility of Vibheeshunu I cannot sustain; abuse from a relative is as insupportable as the burning sun after a cloud.

৩৮। ভৃত্যাভাবে ভবতি মরণং কিন্তু সম্ভাবিতানাং ॥

38. *To those accustomed to be waited on, the absence of servants is death.*

সাধুস্ত্রীণাং দয়িতবিরহে মানিনাং মানভঙ্গে সল্লোকানামপি জনরবে নিগ্রহে পণ্ডিতানাং অন্যোদ্রেকে কুটিল

মনসো নির্গুণানাং বিদেশে ভৃত্যাভাবে ভবতি মরণং কিন্তু সম্ভাবিতানাং ॥ ইতি কবিবাক্যং ॥

পতিব্রতা স্ত্রীলোকের পতিবিরহে মৃত্যু এবং মানি লোকের মানভঙ্গেই মৃত্যু তথা সল্লোকেরদিগের কুৎসার জনরব হইলেই মৃত্যু তথা পণ্ডিতেরদিগের নিগ্রহেতেই মৃত্যু এবং কুটিলান্তঃকরণ যাহারদিগের তাহারদিগের অন্য লোকের উন্নতিতেই মৃত্যু এবং নির্গুণ ব্যক্তিরদিগের বিদেশগমনেতেই মৃত্যু তথা ধনবানেরদিগের ভৃত্যাভাবেই মৃত্যু।

To a devoted wife, a dispute with her husband is death; the loss of respect is death to the honorable; calumny is death to the virtuous, and persecution to the learned; the prosperity of others is death to the envious; to journey into foreign lands is death to the ignorant; and the want of servants is death to the rich.

৩৯। গতস্য শোচনা নাস্তি ॥

39. *Grieve not for the past.*

কৃতস্য করণং নাস্তি মৃতস্য মরণং যথা। গতস্য শোচনা নাস্তি ইতি বেদবিদাম্মতং ॥ ইতি মহাজনগৃহীত বাক্যং ॥

যেরূপ মৃত ব্যক্তির আর মরণ নাই সেইরূপ কৃত কর্ম্মের করণ নাই অথচ যে বিষয় গত হইয়াছে তাহার ও শোচনা নাই ইহাই বেদবিৎ পণ্ডিতেরদিগের মত ॥

The Vedu pundits say, as there is no second

death to the dead, so that which is done cannot be performed anew; grief for that which is irretrievably past is improper.

৪০। নিয়তিঃ কেন বাধ্যতে॥

40. *Destiny is irresistible.*

মাতুলো যস্য গোবিন্দঃ পিতা যস্য ধনঞ্জয়ঃ। সোঽভিমন্যুরণে শেতে নিয়তিঃ কেন বাধ্যতে। ইতি মহাভারতং॥

যাহার মাতুল গোবিন্দ এবং যাহার পিতা অর্জ্জুন এমন যে অভিমন্যু তিনিও যুদ্ধে শয়ন করিলেন অতএব নিয়তির বাধা কোন মতেই হয় না।

Even Obhee munyoo, who had Govindu for his mother, and Urjoon for his father, was slain in battle; destiny therefore is irresistible.

৪১। প্রাপ্তকালো ন জীবতি॥

41. *When the period of death arrives, there is no further living.*

নাকালে ম্রিয়তে কশ্চিৎ বিদ্ধঃ শরশতৈরপি। ছিন্নঃ কুশাগ্রমাত্রেণ প্রাপ্তকালো ন জীবতি। ইতি হিতোপদেশঃ॥

শতং শরেতে বিদ্ধ হইলেও কেহ অকালে মরে না। কুশাগ্রেতে স্পৃষ্ট হইলেও কালপ্রাপ্ত হইলে বাঁচে না।

Though a man be pierced through with a thousand arrows, he does not die unless his hour has arrived; when it arrives, he will not

survive a wound made by the point of a blade of grass.

৪২। আয়ুর্ম্মাণি রক্ষতি ॥

42. *It is destiny that preserves life.*

নিমগ্নস্য পয়োরাশৌ পর্ব্বতাৎ পতিতস্য চ। তক্ষকেণাপি দষ্টস্য আয়ুর্ম্মাণি রক্ষতি। ইতি হিতোপদেশঃ ॥

অগাধ জলেতে মগ্ন ও পর্ব্বতহইতে পতিত ও তক্ষক কর্ত্তৃক দংশিত ইহারদিগের মর্ম্মকে পরমায়ু রক্ষা করে ॥

Even he who is overwhelmed in deep waters or falls from a mountain, or is bitten by a most venemous serpent, is preserved, if the period of his life be not completed.

৪৩। ভাগ্যং ফলতি সর্ব্বত্র ন বিদ্যা ন চ পৌরুষং ॥

43. *It is through destiny that success comes, not through wisdom or manly virtue.*

সমুদ্রমন্থনে লেভে হরির্লক্ষ্মীং হরোবিষং। ভাগ্যং ফলতি সর্ব্বত্র ন বিদ্যা ন চ পৌরুষং। ইতি কবি বাক্যং ॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন যে যে কালীন সমুদ্র মন্থন হইল তৎকালীন বিষ্ণু যিনি তিনি লক্ষ্মীকে পাইলেন কিন্তু মহাদেব কালকূট বিষ পাইলেন অতএব ভাগ্যই সর্ব্বত্র ফলে বিদ্যাতেও ফলে না এবং পৌরুষেও ফলে না যেহেতুক হরি হর উভয়েই সমান হইয়াও এক যাত্রায় পৃথক্ ফল হইল ॥

A poet says, when the sea was churned

Vishnoo obtained the goddess of prosperity, while Seeb obtained only poison; success therefore attends good fortune; neither wisdom nor manly virtue can give it; for these two deities obtained very contrary results from the same endeavor.

৪৪। কপালঃ কপালঃ কপালমূলঃ ॥

*44. Fate, fate, fate is the foundation.*

কিম্বা স্বয়ম্ভুঃ শিবশক্তিবিষ্ণুঃ কপাল দুঃখং ন করোতি দূরং। অতঃ পরো জীব স্বকর্ম্মভোগঃ কপালঃ কপালঃ কপাল মূলঃ ॥ ইতি মহাজনগৃহীত বাক্যং॥

স্বয়ম্ভু শিব কিম্বা শক্তি কিম্বা বিষ্ণু কেহ কপালের দুঃখকে দূর করেন না অতএব জীবসকল নিজকর্ম্মানুসারে ভোগ করে এপ্রযুক্ত কপালই সকলের মূল॥

Neither the self-existent Seeb, nor Shuktee, nor Vishnoo, can remove the sorrow to which man is destined; all living creatures are subject to the fruit of actions; fate is therefore the foundation of every thing.

৪৫। অবশ্যমেব ভোক্তব্যংকৃতং কর্ম্ম শুভাশুভং।

*45. Men must suffer or enjoy the fruit of virtuous or vicious actions.*

মা ভুক্তং ক্ষীয়তে কর্ম্ম কল্প কোটিশতৈরপি। অবশ্যমেব ভোক্তব্যং কৃতং কর্ম্ম শুভাশুভং॥ ইতি ভারতং॥

শতকোটি কল্পান্তর হইলেও কর্ম্ম ক্ষয় হয় না শুভ

অথবা অশুভ যে কোন কর্ম্ম জীব করে তাহা অবশ্যই ভোগ করিতে হয়।

After a thousand millions of Kulpus have elapsed, the consequences of actions are not worn out; whatever virtuous or vicious deeds a man may perform, he must undergo their consequence.

৪৬। যদ্বিধের্মনসি স্থিতং ॥

46. *That which is in the mind of God happens.*

করোতু নাম নীতিজ্ঞো ব্যবসায়মিতস্ততঃ। ফলং পুনস্তদেবাস্য যদ্বিধের্মনসি স্থিতং। ইতি হিতোপদেশঃ।

নীতিজ্ঞ লোক ইতস্ততো ব্যবসায় করুক কিন্তু ইহার ফল পুনঃ তাহাই হয় যাহা বিধাতার মনে থাকে।

However men acquainted with their duty may exert themselves, that which God has ordained will happen.

৪৭। আত্মবন্মন্যতে জগৎ।

47. *He takes the world to be like himself.*

আশুমন্ত্রাগতা বেশ্যা ঋষ্যশৃঙ্গ ঋষেঃ সুতঃ। তপস্বিনস্তু তা মেনে আত্মবন্মন্যতে জগৎ। ইতি বাশিষ্ঠ রামায়ণং ৭।

বিভাণ্ডক মুনির পুত্র ঋষ্যশৃঙ্গ মুনিকে ছলনা করিয়া আনিবার নিমিত্ত লোমপাদ রাজার প্রেরিত বেশ্যারা গি

য়াছিল তাহাতে ঋষ্যশৃঙ্গ কখন পিতৃব্যতিরিক্ত অন্য মনুষ্য দেখেন নাই এবং তাঁহার স্ত্রীত্ব পুংস্ত্ব জ্ঞান ছিল না অতএব ঐ বেশ্যারদিগের শরীরের সৌন্দর্য্য ও রূপলাবণ্য দেখিয়া পরম তপস্বি জ্ঞান করিয়াছিলেন এতাবতা রামায়ণে বশিষ্ঠদেব প্রকাশ করিয়াছেন যে আশ্রমে আগতা যে বেশ্যারা তাহারদিগকে বিভাণ্ডক ঋষির পুত্র ঋষ্যশৃঙ্গ মুনি তপস্বি জ্ঞান করিলেন অতএব যে যেমন ব্যক্তি সে জগতের তাবৎকেই আপনার সমান জ্ঞান করে।

The courtesans of Lomepad the king were sent to entice Rishyu-shring the sage, the son of Vibhanduk the sage. Rishyu-shring had never seen any one besides his father, and could not distinguish a man from a woman ; on seeing the beauty and loveliness of those women, therefore, he mistook them for ascetics of the first class. Vushisthu-deb says on this subject in the Ramayun, that Rishyu-shring the sage, the son of the sage Vibhanduk took the courtesans who had come to his hermitage for ascetics ; thus every man gives the color of his own ideas to every thing in the world.

৪৮। শনৈঃ পর্ব্বতলঙ্ঘনং॥

48. *Even a mountain may be crossed by degrees.*

অটনেন মহারণ্যে সুপন্থা জায়তে শনৈঃ। বেদাভ্যাসাত্তথা জ্ঞানং শনৈঃ পর্ব্বতলঙ্ঘনং। ইতি ব্রহ্মাণ্ডপুরাণং॥

শতানীক মুনি আপন পুত্রপ্রতি জ্ঞানোপদেশ করিতেছেন যে যেমন মহারণ্যমধ্যে ভ্রমণ করিতে২ ক্রমে সুন্দর পথ হয় সেই রূপ বারম্বার বেদাধ্যয়ন করিতেং জ্ঞানোদয় হয় যেহেতুক ক্রমেতে অলঙ্ঘনীয় যে পর্ব্বত তাহাকেও উল্লঙ্ঘন করা যায়।

Sutaneek, the sage, thus instructs his son; as a good path is gradually formed in a great forest by constant walking, so a knowledge of the Ved*a* may be acquired by constant study; for even an apparently impassible mountain may be scaled by degrees.

অন্যচ্চ ॥ *Another example.*

শনৈঃ পন্থাঃ শনৈঃ কন্থা শনৈঃ পর্ব্বতলঙ্ঘনং। শনৈঃ কর্ম্ম চ ধর্ম্মশ্চ এতে পঞ্চ শনৈঃ শনৈঃ। ইতি মহাজনগৃহীত বাক্যং ॥

ক্রমেতে পন্থা হয় এবং ক্রমেতে কন্থা হয় তথা ক্রমেতে পর্ব্বতলঙ্ঘন হয় এবং ক্রমেতে কর্ম্ম ও ধর্ম্ম হয়। এই পাঁচ বিষয় ক্রমেং না হইলে হঠাৎ হয় না।

A road is formed by degrees; a quilt is formed by the accumulation of rags; by degrees, a mountain is scaled; good deeds come also by degrees, so also does holiness. These five things are accomplished by degrees, and cannot be effected at once.

৪৯। ক্রোধোঽপি দেবস্য বরেণ তুল্যঃ ॥

49. *The wrath of the gods is equal to a boon.*

যে যে হতাশ্চক্রধরেণ দৈত্যা ত্রৈলোক্যনাথেন জনার্দ্দনেন। তে তে গতাস্তন্নিলয়ং সুরাণাং ক্রোধোঽপি দেবস্য বরেণ তুল্যঃ॥ ইতি পাণ্ডবগীতা॥

ত্রিলোকনাথ যে জনার্দ্দন তাঁহার শ্রীহস্তের চক্রদ্বারা যে সকল দৈত্য হত হইয়াছে তাহারা দেবতারদিগের বাসস্থানে অর্থাৎ স্বর্গে গমন করিয়াছে অতএব দেবতার ক্রোধ বরের সমান।

All the Dityus who were slain by the weapon in the blessed hand of Vishnu ascended to heaven; the wrath of the gods is equal to a boon.

৫০। স্ত্রিয়াশ্চরিত্রং পুরুষস্য ভাগ্যং দেবা
ন জানন্তি কুতো মনুষ্যাঃ।

50. *Even the gods know not the disposition of women, or the fortunes of men.*

গুরোশ্চ পুত্রে বরমাল্যদানে দিষ্ট্যা প্রদত্তং খলু কার্ত্তিকায়। স্ত্রিয়াশ্চরিত্রং পুরুষস্য ভাগ্যং দেবা ন জানন্তি কুতো মনুষ্যাঃ। ইতীতিহাসঃ॥

এক রাজকন্যা এক অধ্যাপকের নিকট বিদ্যোপার্জ্জন করিতেন দৈবাৎ অধ্যাপকের কোন স্থানে নিমন্ত্রণহওয়াতে তথায় গন্তুকাম' হইয়া তাঁহার পুত্রকে ঐ রাজকন্যার অধ্যাপনার নিমিত্তে ভারার্পণ করিয়া অধ্যাপক নিমন্ত্রণে গেলেন তাঁহার পুত্র প্রত্যহ রাজকন্যার নিকটে গমনাগমন করেন এক দিবস রাজকন্যার পাঠনানন্তর তাঁহাকে লিখাইতেছিলেন ইত্যবসরে রাজকন্যার হস্তহইতে লেখনী নিক্ষিপ্তা হইয়া ভূমে পতিতাহওয়াতে রাজকন্যা কহিলেন যে লেখনী তুলিয়া দেও তাহাতে গুরুপুত্র

শিষ্যার অনুরোধক্রমে লেখনী তুলিয়া দেওয়াতে রাজক
ন্যা সন্তুষ্টা হইয়া যথেষ্ট উপকার স্বীকার করিলেন ই
হাতে গুরুপুত্র কহিলেন যে এ উপকারে যদি উপকার
বোধ হইয়া থাকে তবে কিছু প্রত্যুপকারের বাঞ্ছা করি
রাজকন্যা ইহা শুনিয়া মনে চিন্তা করিলেন যে ব্রাহ্মণ প
ণ্ডিতেরদিগের আর কি প্রয়োজন হইবেক বুঝি ধনলোভী
হইবেন ইতি বিবেচনায় উত্তর করিলেন যে তোমার যা
হা প্রয়োজন হয় তাহাই দিব ইহাতে গুরুপুত্র বয়োধর্ম্ম
প্রযুক্ত অস্থির হইয়া ধন যাচ্ঞা না করিয়া বরমাল্যের প্রা
র্থনা করিলেন তদনন্তর রাজকন্যা সত্যব্রতা সত্য করিয়া
সত্যপালন না করিলে অধর্ম্ম হইবেক এপ্রযুক্ত সত্যে ব
দ্ধা হইয়া স্বীকার করিয়া কহিলেন যে অদৃষ্টের লিপি
অন্যথা হয় না অতএব যদ্যপিও তোমার সহিত বিবাহ
হইলে সধবাতেও বিধবা কারণ রাজরাণীর রাজভোগ
পরিবর্ত্তে কর্ম্মভোগ সিদ্ধপক্ব ভোগ করিতে হইবেক কি
ন্তু সত্য করিয়াছি অতএব তুমি অদ্য রাত্রে গ্রামের প্রান্ত
ভাগে শিবালয়ের মধ্যে থাকিবা আমি অন্ধকারে সংগো
পনে তথায় যাইয়া মাল্য প্রদান করিব অনন্তর গুরুপুত্র
আশাযুক্ত হইয়া কতক্ষণে অন্ধকার হয় এমত চিন্তা করি
তেছেন ইত্যবসরে তাহার পিতার আসাতে আশাতে অ
ন্ধকার দেখিলেন যেহেতুক এতাবদ্বৃত্তান্ত কার্ত্তিকনামক
গুরুপুত্রের ভৃত্য শুনিয়াছিল সে ব্যক্তি গুরুপুত্রের বরমা
ল্য আপনার আয়ত্ত করিবার জন্য ছলক্রমে এতাবদ্বৃত্তান্ত
অধ্যাপকের নিকটে কহিল তৎশ্রবণেতে অধ্যাপক হতবু
দ্ধি হইলেন কার্ত্তিক কহিল যে প্রভো বিস্ময়ের বিষয় কি
আপনি যে সকল দ্রব্য নিমন্ত্রণে বিদায় পাইয়াছেন তা
হা প্রভুপুত্রকে গৃহের মধ্যে রাখিতে অনুমতি করুন ত
বেই আমি দ্বারাবরোধ করিব এবং তিনি বদ্ধ হইলে অ

দ্যকার রাত্রিগতে কল্য আর মাল্য প্রদান হইবেক না যেহেতুক রাজকন্যা আপন সত্যহইতে উদ্ধার হইবেন। পরন্তু অধ্যাপক ঐ ভৃত্যের উপদেশানুসারে পুত্রকে আদেশ করাতে পুত্র গৃহমধ্যে প্রবিষ্ট হইবামাত্র ভৃত্য দ্বারাবরোধ করিল এবং তৎক্ষণাৎ অধ্যাপক আসিয়া দ্বারের শৃঙ্খল বদ্ধ করিয়া রাখিলেন অনন্তর শুভরাত্রি উপস্থিতা হইলে নিয়মিত সময়ে ঐ কার্ত্তিক ভৃত্য গুরুপুত্রের প্রতিনিধিস্বরূপ আপনি ঐ শিবমন্দিরে যাইয়া রহিল পশ্চাৎ রাজকন্যা বেশভূষোপলক্ষিতা হইয়া বরমাল্য লইয়া তিমিরাবৃত মন্দিরের মধ্যে পূর্ণ চন্দ্রের চন্দ্রিকা প্রকাশ করিলেন পরে শিবপ্রদক্ষিণ করিয়া জিজ্ঞাসিলেন যে গুরুপুত্র আসিয়াছেন প্রতিনিধি উত্তর করিলেন যে হুঁ ইহাতে রাজকন্যা মাল্য প্রদান করিলেন শেষ বিশেষ বোধ হইল যে গুরুপুত্র নহেন কিন্তু কার্ত্তিক ভৃত্য ইহাতে অধিকিন্তু দুঃখিতা হইয়া ঐ পূর্ব্বোক্ত শ্লোক পাঠ করিলেন যে গুরুপুত্রকে মাল্যদানে স্বীকার করিয়াছিলাম তাহাতে অদৃষ্টক্রমে কার্ত্তিক ভৃত্যের গলায় মাল্য প্রদান করিলাম অতএব আমি যে স্ত্রী আমার চরিত্র এবং তুমি যে পুরুষ তোমার ভাগ্য দেবতারা জানেন না মনুষ্যে কি জানিবেক। ফলিতার্থ কার্ত্তিক ভৃত্য সামান্য লোক নহে কিন্তু দৈবের নির্ব্বন্ধরক্ষার্থে মহারাজাধিরাজ রাজা বিক্রমাদিত্য ছদ্মবেশে ঐ ব্রাহ্মণের বাটীতে ছিলেন তাহা রাজকন্যার প্রতি প্রকাশ করাতে রাজকন্যার মানস পদ্ম প্রকাশ হইল।

The daughter of a king had resorted to a learned man for instruction. Having received an invitation abroad and desirous of accepting it, he devolved on his son the task of in-

structing her, and took his departure. The son visited the princess daily. One day, after her lesson had been completed, and she had commenced writing, her pen accidentally dropped on the ground, and she begged him to pick it up. On presenting it to her, she appeared greatly pleased and offered him many thanks. The young instructor on this said, if you feel that I have done you a favor, may I ask for one in return? The princess, reflecting in her mind on what a brahmun pundit could desire, fancied that he must be anxious for wealth. With this impression, she promised to give him whatever he might ask. The youth, overcome by the feelings of his age, was greatly agitated, and instead of asking wealth begged she would bestow her hand upon him. The princess who attached to truth thought that if she violated her word, she should commit sin. Bound by her declaration, therefore, she agreed to his proposal, saying, 'that which is destined for us, cannot be altered; though by marrying you I must live like a widow, though not one, and instead of enjoying the splendors of royalty, must subsist with great labor on the meanest food, I have spoken the truth [and must adhere to it.] Repair therefore this night to the temple of Seeb, at

the outskirts of the village, and I will proceed thither under cover of the night, and give you the wedding necklace. Elevated by hope, the youth thought it long before the night arrived. At this juncture, the return of his father covered his expectations with gloom, for the servant Kartik had overheard the engagement. To secure the wedding necklace for himself, he revealed the matter to the pundit, who on hearing it, became distracted. But Kartik said 'what occasion is there for all this grief ? Direct your son to place the presents you have received in the chamber, and I will close the door upon him ; if he be thus shut up, the necklace cannot be given to him to-night, and the princess will be liberated from her promise.' Following the advice of the servant, the pundit gave his son those directions, and immediately on his entering the room, the servant closed the door and the father locked it. The night having arrived, the servant Kartik himself went at the appointed hour to the temple as the substitute of the pundit's son. Soon after the princess arrived, with the wedding necklace in her hand, decked out in the most splendid manner, and illuminating the dark temple, like the full-orbed moon. Then circumambulating the image of

Seeb, she enquired whether the son of her instructor had arrived; Kartik answered, yes, on which she placed the necklace on his neck, but soon perceiving that it was not the son of the pundit, but Kartik, she was overwhelmed with distress and repeated the stanza first quoted, saying, 'the necklace which I promised to my youthful friend, has through fate fallen on the neck of Kartik the servant; the Gods themselves know neither the disposition of me, a woman, nor the good fortune of you, a man; how then should it be known to men?' The servant Kartik, however, was no ordinary mortal, but to fulfil an arrangement of the Gods, Vikrumadityu, the king of kings, had thus disguised himself in the house of the brahmun. When this was revealed to the princess, her mind budded forth with joy like the water-lily.

৫১। পাপাত্মনাং পাপশতেন কিম্বা ॥

51. *What are a hundred sins to the sinful?*

গোমূত্রমাত্রেণ পয়োবিনষ্টং তক্রস্য গোমূত্রশতেন কিম্বা অত্যল্পপাপৈর্বিপদঃ শুচীনাং পাপাত্মনাং পাপ শতেন কিম্বা। ইতি মহাজনগৃহীত বাক্যং ॥

দুগ্ধ এক বিন্দু গোমূত্রদ্বারা নষ্ট হয় কিন্তু তক্র অর্থাৎ ঘোলে শতবার গোমূত্র সংসুব হইলেও কি হয়। তথা শুচি ব্যক্তিরদিগের অত্যল্প পাপদ্বারা বিপদ্ হয় কিন্তু পাপাত্মারদিগের শতপাপ হইলেও কি হয়।

Milk is spoiled by a single drop of cow's urine; but it may be mixed with buttermilk a hundred times over without injuring it; thus the lightest sin is a calamity to a virtuous man; but a hundred sins cannot affect one devoted to iniquity.

৫২। যস্মিন্‌দেশে যদাচারপারম্পর্য্যং বিধীয়তে ॥

52. *Those practices in any country which are sanctioned by prescription, should be followed.*

নদোষো মগধে মদ্যে অন্নযোনৌ কলিঙ্গকে। ওড়ে ভ্রাতৃবধূভোগে গৌড়ে মৎস্যস্য ভোজনে। দুহিতুর্মাতুলস্যাপি বিবাহে দ্রাবিড়ে তথা। যস্মিন্‌ দেশে যদাচারপারম্পর্য্যং বিধীয়তে। ইতি মহাজনগৃহীত বাক্যং।

মগধ রাজ্যে মদিরাপানে নিন্দা নাই কলিঙ্গ দেশে অন্ন ও যোনিবিচার না করিলে নিন্দা নাই উৎকল দেশে ভ্রাতৃস্ত্রীগমনে নিন্দা নাই গৌড় রাজ্যে মৎস্যভোজনে নিন্দা নাই দ্রাবিড় দেশে মাতুলকন্যাবিবাহে নিন্দা নাই অতএব যে দেশে যেরূপ আচার পরম্পরা সিদ্ধ থাকে তাহা বিধান করিলে দোষ হয় না।

In Mugud, the drinking of wine is esteemed no sin; in Kulingu, an indiscriminate use of food and of sexual intercourse is not dishonorable; in Orissa, even incest is not esteemed disgraceful; in Gour, fish may be eaten with impunity; in Dravir, marriage with a cousin on the mother's side entails no censure; those customs, therefore, which have

in any country prevailed from time immemorial, may be practised with safety.

৫৩। আতুরে নিয়মো নাস্তি।

53. *In the time of sickness, there is no rule.*

আতুরে নিয়মো নাস্তি বালে বৃদ্ধে তথৈবচ। কুলাচার রতে চৈব এষ ধর্ম্মঃ সনাতনঃ। ইতি স্মৃতিঃ।

আতুরে নিয়ম নাই এবং বালকের তথা অশীতিপর বৃদ্ধের অথচ কুলাচাররত ব্যক্তিরো নিয়ম নাই ইহাই নিত্যধর্ম্ম।

Those who are afflicted with disease, children, octogenarians, and those who follow the practise of their ancestors are above all rule; this is a standing law.

৫৪। জিঘাংসন্তং জিঘাংসীয়াৎ॥

54. *He who intends to destroy another may be lawfully destroyed.*

আততায়িনমায়ান্তমপি বেদান্তগংরণে। জিঘাংস ন্তং জিঘাং সীয়ান্ন তেন ব্রহ্মহা ভবেৎ। ইতি ভাগ বতং॥

সংগ্রামস্থলে সমাগত যে আততায়ী অথচ বেদান্তগ এমন যে হিংসুক ব্যক্তি তাহাকে হিংসা করিবেক তা হাতে ব্রহ্মহত্যাকারী হয় না।

It is lawful to destroy in a scene of strife, he who approaches with an intent to injure, though he be a pundit acquainted with the

Vedant and his death entails not the guilt of murdering a brahmun.

৫৫। সফরী ফরফরায়তে॥

*55. The little fish skip about.*

অগাধজলসঞ্চারী বিকারী নচ রোহিতঃ। গণ্ডূষজল মাত্রেণ সফরী ফরফরায়তে। ইতি কবিবাক্যং॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন যে অগাধ জলেতে চরে যে রোহিত মৎস্য তাহার মনে কোন বিকার নাই কিন্তু সফরী অর্থাৎ পুঁটীমৎস্য এক গণ্ডূষপরিমিত জলেতে থাকিয়া অহঙ্কারে ফর[illegible] করে।

A poet says, that great fish which live in deep waters move with tranquillity; but the small fry skip proudly about even in a handful of water.

৫৬। পশ্চাৎ ঝনঝনায়তে॥

*56. It only gave a whistling sound.*

সুবর্ণসদৃশং পুষ্পং ফলে রত্নং ভবিষ্যতি। আশয়া সেবিতো বৃক্ষঃ পশ্চাৎ ঝনঝনায়তে। ইতিকবিবাক্যং॥

কোন ব্যক্তি কবি আশায় নৈরাশহওয়াতে খেদ করিয়া কহিতেছেন যে সুবর্ণসমান ফুল দেখিয়া জ্ঞান হইল ফলে রত্ন হইবেক এই আশায় মৎকর্তৃক শণ বৃক্ষ সেবিত হইল কিন্তু পশ্চাৎ সে বৃক্ষের ফলে ঝনঝন্ শব্দ মাত্র লাভ হইল।

A poet in a moment of disappointment thus utters his lamentation; seeing the flowers glit-

tering like gold, I fancied the fruit would certainly be pearls, and so I cultivated the *sun* plant; but the fruit produced only a whistling sound.

৫৭ । সেবকান্নং পুরাতনং ॥

*57. Old servants and old food are best.*

নবং বস্ত্রং নবং ছত্রং নব্যা স্ত্রী নূতনং গৃহং । স র্ব্বত্র নূতনং শস্তং সেবকান্নং পুরাতনং । ইতি মহা জনগৃহীত বাক্যং ॥

নূতন বস্ত্র ও নূতন ছত্র ও নব্যা স্ত্রী ও নূতন গৃহ সকলে রি নূতন প্রশস্ত কিন্তু সেবক এবং অন্ন ইহা পুরাতন হ ইলেই উৎকৃষ্ট হয় ।

A new garment, a new umbrella, a young woman, a new house, are most pleasing; but servants and food to be agreeable, must be old.

৫৮ । শঠে শাঠ্যং সমাচরেৎ ॥

*58. With the crafty, act craftily.*

সারল্যং সরলে কুর্য্যাৎ শঠে শাঠ্যং সমাচরেৎ । ব ণিক্ পুত্র মকার্ষীচ্চ ব্রাহ্মণো বানরং যথা । ইতীতিহাসঃ ॥

এক সরলান্তঃকরণ ব্রাহ্মণ এক বণিকের সহিত বন্ধুতা করিয়াছিলেন দৈবায়ত্ত সেই ব্রাহ্মণ তীর্থপর্য্যটনকর ণোদ্যত হইয়া কিঞ্চিৎ রৌপ্যমুদ্রা ছিল তাহা একবস্ত্র মধ্যে বদ্ধ করিয়া ঐ বন্ধুর বন্ধুত্বে দৃঢ় বিশ্বাস ক্রমে তন্নিকটে সম র্পণ করিয়া গম্য স্থানে গমন করিলেন অনন্তর বণিক্ ঐ সকল ধন খুলিয়া লইয়া তৎপরিবর্ত্তে কতকগুলিন তাম্র

খণ্ড ঐ বস্ত্রের মধ্যে সেইরূপ বন্ধনে বদ্ধ করিয়া রাখিল। ✱ অব্যবহিত কালগতে ব্রাহ্মণ তীর্থহইতে প্রত্যাগমন করিয়া বন্ধুসমীপে যাইয়া গচ্ছিত ধনের বাঞ্ছিতহওয়াতে প্রতারক বণিক্ সেই বস্ত্র দিয়া বন্ধুকে প্রতারণা করিল। পরে ব্রাহ্মণ বস্ত্রের বন্ধন খুলিয়া দেখে যে ধন কিছুই নাই তদ্বিনিময়ে তাম্রখণ্ড আছে কিন্তু তথাপি মিত্রের মিত্রতার অন্যথা নাই এতদ্বিশ্বাসে পূর্ণ আশ্বাসে বণিক্ বন্ধুকে কহিলেন যে হেবন্ধো এপ্রকার পরিহাস কেন করিয়াছ বণিক্ বন্ধু তৎক্ষণাৎ উত্তর করিল যে আপনি যাহা রাখিয়াছিলেন তাহাই দিয়াছি পরিহাসের বিষয় কি। এমতে ব্রাহ্মণ ধনবিশ্লেষে মনের ক্লেশে স্বনিবাসে গমন করিলেন কিঞ্চিৎ কালাভ্যন্তরে প্রতারিত ব্রাহ্মণ প্রতারক বণিকের এক শিশুকে নানালঙ্কারসহিত চৌর্য্য করিয়া আনিয়া তাহাকে নিজগৃহে রাখিলেন এবং তাহার অলঙ্কারাদি এক বানরের অঙ্গে ভূষিত করিলেন। অনন্তর বণিক্ আপনপুত্র অনুসন্ধান করত আসিয়া দেখে যে ব্রাহ্মণের গৃহেতে ঐ পুত্রের ভূষণ এক বানরের গাত্রে আছে তদ্দৃষ্টে ব্রাহ্মণকে কহিল একি বিচিত্র আমার পুত্রের আভরণ বানরের গাত্রে দিয়াছ আমার পুত্র কোথায় তাহা শীঘ্র কহ। ব্রাহ্মণ কহিলেন যে তোমার পুত্র আমি আনিয়াছিলাম কিন্তু দৈবগতি সেই পুত্র বানর হইয়াছে অতএব ইহাতে আমার সাধ্য কি আছে বণিক্ এই কথা শ্রবণানন্তর রাজসন্নিধানে উপস্থিত হইয়া এই সকল বৃত্তান্ত নিবেদনপূর্ব্বক বিচারার্থী হইল পরন্তু রাজার বিচিত্র জ্ঞান হওয়াতে ঐ দ্বিজকে আনয়নপুরঃসর জিজ্ঞাসা করিলেন যে বণিক্ পুত্র বানর হইয়াছে এইরূপ ব্যক্ত করিয়াছ এ কি অসম্ভব দ্বিজ উত্তর করিলেন যে মহারাজ রৌপ্য কি কখন তাম্র হইয়া থাকে যদি হয় তবে এ অস

ম্ভবও সম্ভব ইহা শুনিয়া রাজা বিশেষ বৃত্তান্ত জিজ্ঞাসা করাতে দ্বিজ সকল অবিকল নিবেদন করিলেন পরে বিচারকের বিচারে দ্বিজের নির্দ্দোষিতা এবং বণিকের শঠতা সপ্রমাণহওয়াতে রাজা দ্বিজের ধন দ্বিজকে দেওয়াইলেন এবং বণিকের প্রতি অগ্রে নিয়মানুসারে সমুচিত দণ্ড করিয়া পশ্চাৎ তাহার পুত্র তাহাকে সমর্পণ করিলেন। অতএব সরলে সারল্য করিবেক ও শঠে শঠতা ব্যবহার করিবেক যথা বণিক্‌পুত্রকে দ্বিজ বানর করিয়াছিল।

A simple minded brahmun who had contracted a friendship with a merchant, was induced to go on pilgrimage. He possessed a few silver coins which he bound up in a cloth, and depositing them with his friend in full reliance on the sincerity of his friendship, took his departure. But the merchant immediately removed the silver, and bound up in its stead some copper coin in the cloth. The brahmun returning in a short time from his pilgrimage, went to the merchant and asked for the money he had left with him; the deceitful merchant, returned the cloth to him with great craft. The brahmun untying the knot, beheld instead of the money he had bound up, a few pieces of copper money. But as he placed full confidence in the sincerity of his attachment, he asked the merchant why he indulged in this act of pleasantry. The merchant immediately replied, I have restored to you that which you com-

mitted to my charge, there is no pleasantry in the matter. The brahmun thus deprived of his money, departed to his house in dejection of spirits. A little while after, the deceived brahmun stole the son of the deceitful merchant, brought him to his own house, and taking off all his ornaments, placed them upon a monkey. The merchant in search for his son, came to the house of the brahmun, and seeing the ornaments on the body of the monkey said to him, 'what freak is this? you have placed the ornaments of my son on a monkey. Tell me speedily where my son is. The brahmun replied, I brought your son here, indeed, but he has become a monkey, how could I help it? The merchant on hearing this, went and told all the particulars to the king and demanded juctice. The astonished monarch sent for the brahmun, and said, you maintain that the son of the merchant is become a monkey; this is impossible. The brahmun replied, can silver ever become copper? if so, then this improbable transformation is not impossible. Hearing this, the king enquired more deeply into the matter, and soon learned the particulars from the simple narrative of the brahmun. The integrity of the twice-born and the craft of the merchant having been established

upon a full investigation the king restored his treasure to the former, and having first inflicted due chastisement on the merchant restored his son to him. Wherefore, with the upright act uprightly; with the crafty, craftily, as the brahmun turned the merchant's son into a monkey.

৫৯ । নরাণাং পুণ্যলক্ষণং ।

56. *These are the tokens of meritorious deeds in men.*

বিদ্যয়া তপসা বাপি দানেন বিনয়েনচ। পুত্রে যশসি তোয়ে চ নরাণাং পুণ্যলক্ষণং। ইতি ঋষিবাক্যং ॥

বিদ্যাতে বা তপস্যাতে অথবা দানের দ্বারা কিম্বা বিনয়ের দ্বারা বা পুত্রেতে বা যশেতে অথবা জলাশয় খনন করিলে তাহার জলের দ্বারা মনুষ্যের পুণ্যলক্ষণ প্রকাশ হয়।

Learning, religious austerities, gifts, humility, children, glory, and the digging of reservoirs of water, are all indications of meritorious actions.

৬০ । নরাণাং মাতুলক্রমঃ ॥

60. *Men resemble their maternal uncles.*

গোরক্ষঃ সহদেবশ্চ নকুলো হয়রক্ষকঃ। বৈরাটে কুরু দায়াদৌ নরাণাং মাতুলক্রমঃ। ইতি জৈমিনিভারতে।

কর্ণ শল্য রাজাকে যে কালে নিন্দাবাদ করেন তৎকালে ব্যঙ্গ করিয়া কহিয়াছিলেন যে হে শল্য রাজন্ বিরাট ভূমে পাণ্ডবেরা অজ্ঞাতবাসে ছিলেন তদ্দশায় যদ্যপি

তাঁহারদিগকে সেবা ধর্ম্মাক্রান্ত হইতে হইয়াছিল তথা পি যুধিষ্ঠিরাদি তিন জন মহৎ কর্ম্মেই নিযুক্ত ছিলেন কিন্তু নকুল সহদেব এই দুই জন যে কুরুবংশে জন্মিয়া নীচকর্ম্ম করিতেন অর্থাৎ হয়রক্ষক ও গোরক্ষক হইয়া ছিলেন ইহা তাঁহারদের দোষ নহে কিন্তু তোমারি দোষ কারণ মনুষ্যেরদিগের তাবৎ মাতুলের ক্রমানুসারেই হয়।

Kurnu, when reproaching king Sulyu, said to him with a sneer, though the five Panduvus were constrained to exercise the vocation of servants, when concealed in the country of Virat, yet among them Yoodistheer, and two others were employed in honorable labor, but Nukool and Suhudeb, though born of the illustrious line of Kooroo, were engaged in the ignoble office of tending cows and horses ; this, however, was not their fault, but yours ( who are their uncle ), for a man's destiny in life flows from his maternal uncle.

৬১। যোগ্যং যোগ্যেন যুজ্যতে॥

61. *Equals are united with equals.*

ভার্য্যা মে নটকী চেয়মহঞ্চ জবনাধমঃ। জামাতা হুড়ুকশ্চৈব যোগ্যং যোগ্যেন যুজ্যতে। ইতীতিহাসঃ॥

কোন দেশে এক ব্রাহ্মণের গৃহেতে এক ব্যক্তি জবনাধম জোলা আপনাকে ব্রাহ্মণরূপে ব্যক্ত করিয়া ছদ্মবেশে স্ত্রীপুরুষে বাস করিয়াছিল তাহার স্ত্রী জাত্যংশে নটকী কিন্তু ছলক্রমে সেও ব্রাহ্মণীরূপে খ্যাতা হইয়াছিল কি

য়ৎকাল, পরে সেই স্ত্রীর গর্ভে এক কন্যা সন্তান জন্মিল তাহার বিবাহ কালোপস্থিত হইলে ছদ্মবেশী বরের অ ন্বেষণকরত সকলের গোচরে আপনার জাতিগৌরব প্রকাশপূর্ব্বক ইহাই ব্যক্ত করে যে কন্যা বয়ঃপ্রাপ্তা হই য়াছে কিন্তু আমি সুব্রাহ্মণ হইয়া কোন্ অব্রাহ্মণকে দান করিব জাত্যংশে তুল্য ব্যক্তি না হইলে অপাত্রকে পাত্র করা অনুচিত। ফলিতার্থ দৈবের নির্ব্বন্ধ অতিবিচিত্র অত এব যেরূপ সুপাত্র অনুসন্ধেয় ও অভিপ্রেত ছিল তাদৃশ পাত্রই প্রাপ্ত হইল অর্থাৎ যে ব্রাহ্মণের নিবাসে ঐ ছদ্ম বেশির বাস সে ব্রাহ্মণও তাদৃক্ সুব্রাহ্মণ তাহার এক হাড়ীর কন্যা গৃহিণী ছিল সেই রত্নগর্ভার গর্ভে এক পুত্র সন্তান হইয়াছিল তাহার সহিত ঐ পুত্রীর বিবাহ হ ইল ইহাতে নিবাসী ও ছদ্মবেশী উভয়েই মনেং আপ নং চাতুর্য্যের প্রাচুর্য্য বোধে পরমানন্দসাগরে মগ্ন। পরে এক দিবস দুই জন বৈবাহিক নির্জ্জনে আনন্দমনে কথো পকথনে সমাবৃত ছিলেন এমত কালে নিবাসি ব্রাহ্মণ মনের কথা রাখিতে না পারিয়া ছদ্মবেশি ব্রাহ্মণকে ক হিলেন যে বৈবাহিক তোমার আর সন্ধ্যা আহ্নিকের অ পেক্ষা নাই যখন আমার সহিত কুটুম্বতা হইয়াছে তখন ব্রহ্মণ্যদেব জাজ্বল্যমান হইয়াছেন যেহেতুক আমার পুত্র হাড়িনীগর্ব্ভজাত অতএব আমার সহিত ভোজ্যান্নতায় তোমার জাত্যভিমান দূরে প্রস্থান করিয়াছে। ইহা শুনি য়া ছদ্মবেশী রুষ্ট না হইয়া তুষ্ট ও হৃষ্টান্তঃকরণে হা স্যবদনে উত্তর করিলেন যে বৈবাহিক ঈশ্বর অযোগ্যে তে কখন যোজনা করেন না যেহেতুক এই যে আমার ভার্য্যা ইনি নটকী এবং আমি নিজে জবনের অধম জো লা তাহাতে জামাতাও হাড়ী হইলেন অতএব পরমেশ্বর যোগ্যেতেই যোজনা করেন ইতি।

In a certain country a man of a lower caste than even a Mahometan, gave himself out for a brahmun, and was living together with his wife in disguise in the house of a brahmun. His wife was by birth a dancing girl, but she had also assumed the title of a brahmunee. Soon after a daughter was born to her. When the time arrived for giving her in marriage, the disguised brahmun went in search of a husband for her, and proclaiming to every one the splendor of his birth said, my daughter has reached the age for being married, but how can I so pure a brahmun, bestow her on one of inferior lineage; unless I can meet with my equal by birth, I cannot bestow her on one who is unworthy. But the decrees of the Gods are wonderful; for the man met with a bridegroom such as he was in search of. The brahmun in whose house the deceiver was living was a brahmun like himself, and his wife was a woman of the lowest extraction. This jewel of a woman had given birth to a son, who was married to the daughter above alluded to. Both parties were overwhelmed with joy at the success of their roguery. One day when they were amusing themselves in conversation, no other being present, the brahmun to whom the house belonged, not being able any

longer to keep the secret, said to the other, O relative, you need not attend any longer to the duties of religion; when you connected your family with mine by marriage the splendor of your sacred ancestry must have been at its zenith, for my son is the offspring of a woman of the lowest cast; by eating with me, therefore, the pride of your high cast is humbled. On hearing this, the disguised brahmun far from being offended, said with a cheerful countenance, O relative, the Gods never unite the worthy with the unworthy, for my wife was a dancing girl, and my lineage is more opprobrious than if I had been a Musleman; my son-in-law turns out to be the offspring of a low born woman. The Gods never bring about an unsuitable match.

৬২ । অন্যোপরে কা কথা ॥

62. *What shall be said of others?*

জাতঃ সূর্য্যকুলে পিতা দশরথঃ ক্ষৌণীভুজামগ্রণীঃ সীতা সত্যপরায়ণা প্রণয়িনী যস্যানুজো লক্ষ্মণঃ। দোর্দণ্ডেন সমো নচাস্তি ভুবনে প্রত্যক্ষবিষ্ণুঃ স্বয়ং রামো যেন বিড়ম্বিতোপি বিধিনা চান্যেপরে কা কথা। ইতি মহানাটকং॥

যাহার সূর্য্যকুলে জন্ম এবং পৃথ্বীপতিসকলের অগ্রগণ্য দশরথ রাজা যাঁহার পিতা এবং সত্যপরায়ণা সীতা যাঁহার প্রেয়সী এবং লক্ষ্মণ যাঁহার অনুজ অথচ

যাঁহার দোর্দ্দণ্ডপ্রতাপের তুল্য পৃথিবীতে আর নাই এবং যিনি স্বয়ং বিষ্ণু এমন যে শ্রীরামচন্দ্র তিনিও যখন বিধাতাকর্ত্তৃক বিড়ম্বিত হইয়াছেন তখন অন্য অপরের কথাই কি আছে।

If Ram-chundra, born of the race of the sun, the first among mortals, who had Dushuruth for his father, and Sheeta who knew no false-hood for his spouse, and Lukshmun for his younger brother, whose glory none on earth could equal, and who was Vishnoo himself, if such one was subject to distress through the commands of the almighty, what may not others expect?

৬৩। কর্ম্মণা বাধ্যতে বুদ্ধির্ন বুদ্ধ্যা কর্ম্ম বাধ্যতে।

63. ***Business impedes knowledge, knowledge impedes not business.***

কর্ম্মণা বাধ্যতে বুদ্ধির্ন বুদ্ধ্যা কর্ম্ম বাধ্যতে। সুবুদ্ধিরপি যদ্রামো হৈমং হরিণমন্বগাৎ। ইতি মহানাটকং॥

কর্ম্মক্রমে বুদ্ধির বাধা জন্মে কিন্তু বুদ্ধির দ্বারা কর্ম্মের বাধা হয় না যেহেতুক শ্রীরামচন্দ্র সুবুদ্ধি হইয়াও স্বর্ণ মৃগের পশ্চাদ্ধাবন করিয়াছিলেন।

Business may impede the acquisition of knowledge, but knowledge cannot impede business, for Ram-chundra with all his wis-dom followed in the chase the golden stag.

## ৬৪। সমূলস্তু বিনশ্যতি।

## *64. It was destroyed root and branch.*

মর্ম্মজ্ঞস্য বিরোধেন দরোদরনিবাসিনঃ। শিংশপা মূলপত্রাভ্যাং সমূলস্তু বিনশ্যতি। ইতীতিহাসঃ।

এক দেশে এক রাজপুত্র রাত্রে নিদ্রিত ছিলেন এমত কালে তাঁহার দুর্দৈববশাৎ একটা রজ্জুবৎ সূক্ষ্ম সর্প আসিয়া নাসিকারন্ধ্রদ্বারা প্রবেশ করিয়া উদরস্থ হইল ক্রমে শরীরীয় বায়ুসেবনকরত সর্প স্ফীতহওয়াতে উদর উত্তরোত্তর স্ফীত হইতে লাগিল ইহা দেখিয়া চিকিৎসকেরা উদরিরোগ অনুমান করিয়া তদ্রোগবিহিত নানা প্রকার চিকিৎসা করিলেন কিন্তু ক্রূর সর্পের ক্রূরতা কোন মতে বোধগম্য নাহওয়াতে ব্যাধি শান্তিব্যতিরেকে ক্রমেং শারীরিক ক্লান্তি হইতে লাগিল এতদবস্থায় রাজপুত্র জীবনাশায় হতাশ হইয়া তীর্থযাত্রার প্রয়াস করিয়া বনে প্রয়াণ করিলেন পথিমধ্যে এক দিবস নিতান্ত শ্রান্ত ও উদরাধ্মানে অত্যন্ত ক্লান্ত হইয়া এক শিংশপা বৃক্ষমূলে শয়ন করিয়া আছেন ইত্যবসরে ঐ বৃক্ষমূলের অধতে একটা বৃহৎ সর্প অপরিমিত ধন লইয়া যক্ষের ন্যায় রক্ষা করিয়া থাকে সেই সর্প বৃক্ষমূলোপরি সমাগত হইয়া রাজপুত্রের সুষুপ্তি দশা বোধ করিয়া ঐ উদরস্থ সর্পকে সম্বোধনে কহিতে লাগিল যে অরে খল সর্প তুই একটা রাজাকে কেন নষ্ট করিস ইহা অপেক্ষাকৃত অধিক অনিষ্ট কি আছে যেহেতুক রাজার রক্ষাতে রাজ্যের রক্ষা এবং বিনাশে রাজ্যের নাশ ইহা শুনিয়া উদরস্থ সর্প উত্তর করিল যে অরে দুষ্ট পাপিষ্ঠ তুই কেন রাজধন লইয়া ধনকণ্টক হইয়া বৃক্ষমূলে আছিস এ ধনে কত শত রাজার উপকার হইতে পারিত অনন্তর সর্পদ্বয়ের পরস্পর বাদানুবাদহওয়াতে বৃক্ষমূলস্থ সর্প তর্জনগর্জন

করিয়া কহিল যে যেমন তুমি রাজপুত্রকে নষ্ট করিতেছ ইহাতে যদি রাজপুত্র এই শিংশপাপত্ররস আপনি পান করিয়া তোমার অঙ্গস্পর্শ করায় তবেই তোমার উপযুক্ত হয় উদরস্থ সর্প কহিল যে তুমি আমার বিয়োগের প্রার্থনা করিতেছ কিন্তু দৈবাৎ যদি এই রাজপুত্র ঐ শিংশপার মূলের রস তোমার গর্ত্তে প্রবেশ করায় তবেই তোমার এপ্রকার তর্জনগর্জনের বিসর্জন হয়। অনন্তর রাত্রি প্রভাতে রাজপুত্র ঐ পূর্ব্বোক্তমতে শিংশপার পত্ররস আপনি পান করিবামাত্র তৎক্ষণাৎ তাঁহার উদরি রোগ মুক্ত হইল এবং মূলস্থ সর্পকে মূলের রস দিবামাত্র সেও নষ্ট হইল। সুস্থ হইয়া ধন লইয়া রাজধানীতে যাইয়া সাম্রাজ্য করিতে লাগিলেন অতএব মর্ম্মজ্ঞের বিরোধের দ্বারা গর্ত্তস্থ ও উদরস্থ যে সর্প ইহারা শিংশপা বৃক্ষের পত্রের এবং মূলের রসে সমূলে নষ্ট হইল।

In a certain country, while a young prince was asleep, a snake, slender as a piece of twine, unfortunately entered his nostril, and took his station in the stomach. Fed by the air within the body, the snake began to swell and the stomach of the youth swelled with it. The physicians mistaking his complaint for a disease of the stomach, applied the remedies appointed for this disease, but not suspecting the cruelty of the vile serpent to be the cause, the invalid, deprived of rest, began to waste away. The royal youth, having lost all hope of recovery, determined to go on pilgrimage,

and departed into the wilderness. One day overcome with fatigue, and with this torment in his stomach, he laid himself down to sleep under a Singsupa tree.

In the mean time, a fairy, in the form of a serpent, arrived at the root of the tree with a large sum of money. Fancying the youth to be in a profound sleep, it addressed the serpent concealed in his stomach in these words, 'O deceitful serpent, why do you thus destroy a prince? what action can be more vile? for the prosperity of the kingdom depends on the prosperity of the king, and his destruction involves the ruin of his kingdom.' Having heard this, the serpent who lay in the stomach, said, 'O thou wicked sinful wretch, why dost thou thus plant thyself at the foot of the tree, with all the royal wealth thou hast stolen? How many hundred monarchs might be enriched with this wealth?' In the heat of this dispute, the serpent at the root of the tree, said in a great rage; 'if the prince whom thou art destroying, were to taste the juice of the leaves of this tree, and thus to touch thy body with it, thou wouldst receive thy desert.' The serpent within the body replied, 'thou art then praying for my destruction; but if the prince were to drop the juice into thy retreat, there

would be an end to all thy arrogance. The prince awaking in the morning, tasted the juice of the leaf mentioned above, and found his intestine disorder healed; he also applied a drop of it to the serpent at the root of the tree, and destroyed it in an instant. Thus restored to health, he took the money brought by the fairy, and returning to his own kingdom, ascended the throne; thus through a dispute between those who knew the root of the matter, the two serpents were destroyed with the juice of the leaves and of the root of the Singsupa tree.

৬৫। গতির্ধাতু র্দুরত্যয়া॥

65. *The decrees of the Almighty cannot be resisted.*

উপস্থিতো নিবর্ত্তেত নিবর্ত্তঃ পুনরাপতেৎ। বিপর্য্যয়ো বা কিন্ন স্যাৎ গতির্ধাতুর্দুরত্যয়া॥ ইতি শ্রীভাগবতীয় দশম স্কন্ধে॥

শ্রীকৃষ্ণের অবতীর্ণ হওনের পূর্ব্বে দৈবকীর বিবাহান্তর যেকালীন কংস রাজা ঐ দৈবকী ভগিনী এবং বসুদেব ভগিনীপতিকে স্বসমভিব্যাহারে লইয়া রথারোহণে যাইতেছিলেন তৎকালীন কংসরাজার প্রতি দৈববাণী হইল যে এই দৈবকীর অষ্টম গর্ভজাত সন্তান তোমার হন্তা হ[illegible]। এই বাণী কর্ণগোচর হইবামাত্র কংস [illegible] ধ্বংসকরণেচ্ছুক হওয়াতে বসুদেব সাম দান দণ্ড ভেদ চতুর্বিধ প্রকারে দৈবকীর প্রাণরক্ষার্থে সাধ্য সা

ধনা করিয়া কংসের প্রবোধ জন্মাইলেন তাহাতে কংস কহিলেন যে যদ্যপি দৈবকীর গর্ভহইতে যখন যে সন্তান ভূমিষ্ঠ হইবেক তৎক্ষণাৎ তাহাকে নষ্ট করিতে দেও তবে ইহার বধে নিবর্ত্ত হই। এই কথা শ্রবণানন্তর বসুদেব মনেং এই প্রকারবিচার করিয়া স্বীকার করিলেন যে উপস্থিত নিবারণ হয় এবং নিবর্ত্ত যাহা হইয়াছে তাহাও পুনর্ব্বার উপস্থিত হয় এবং ইহার বিপরীতও হয় অর্থাৎ কখনো উপস্থিতও নিবারণ হয় না এবং নিবর্ত্ত বিষয়ও উপস্থিত হয় না যেহেতুক বিধাতার গতি অতি দুর্নিবার্য্য ॥

Before the Incarnation of Shree Krishnu, after the marriage of his mother, when the king Kungsu was riding in his chariot with her and her husband, a voice from heaven informed him, that her eighth child would destroy him. Kungsu, upon this, sought to kill her, but her husband used every endeavor by conciliation, by gifts, by threats, and by dissension to save her life, and to propitiate Kungsu; upon which he said, 'If you permit me to destroy every one of her children as soon as it is born, I will cease to seek her destruction. Vosoo-dev, assented to his proposal upon reflecting, that that which is ready to happen, may be prevented, that which has been prevented, may recur; and the reverse may happen, for that which is to happen, may not be impeded,

and that which has been, has been prevented from happening again; the decrees of God cannot be resisted.

৬৬। অহিংসা পরমোধর্ম্মঃ ॥

66. *Not to injure, is the first of virtues.*

অহিংসা পরমোধর্ম্ম ইত্যেবং পরমা মতিঃ। অহিংসা পরমং দানমিত্যেব কবয়ো বিদুঃ ॥ ইতি হিতোপদেশঃ ॥

অহিংসা উত্তম ধর্ম্ম ইহাতে পরস্পর বিবদমান সকল ধর্ম্মশাস্ত্রের সম্মতি আছে এবং অহিংসা উত্তম দান ইহা পণ্ডিতেরা কহিয়াছেন ॥

Even those shastrus which disagree upon other points, agree upon this, that to refrain from injuring another, is an act of great holiness. The pundits add, that the best gift, is to avoid inflicting an injury.

৬৭। তস্মাদ্যজ্ঞে বধোঽবধঃ ॥

67. *The slaughter of animals for sacrifice is not murder.*

যজ্ঞার্থে পশবঃ সৃষ্টাঃ স্বয়মেব স্বয়ম্ভুবা। অতস্ত্বাং ঘাতয়িষ্যামি তস্মাদ্যজ্ঞে বধোঽবধঃ ॥ ইতি কালীপুরাণং ॥

যজ্ঞের নিমিত্তে পশু সকল স্বয়ংস্বয়ম্ভু ব্রহ্মাকর্ত্তৃক সৃষ্ট হইয়াছে অতএব তোমাকে নষ্ট করিব যেহেতুক

যজ্ঞেত্ত্বে বধ করিলে বধ হয় না। এই মন্ত্র বলিদান কালীন পশুর শিরে খড়্গ স্পর্শ করাইয়া পাঠ করিতে হয় ইতি॥

"All animals were created by the self-existent Brumha for sacrifice; I therefore destroy you, for the slaughter of animals in sacrifice is not murder;" this sacred text is pronounced in the ear of the sacrificial beast, before the axe falls on its neck.

৬৮। বিনা যুদ্ধেন কেশব॥

68. *Not without a struggle, O Kesuvu.*

সূচ্যগ্রেণ সুতীক্ষ্নেন ভিদ্যতে যাচ মেদিনী। তদর্দ্ধং নৈব দাস্যামি বিনা যুদ্ধেন কেশব। ইতি ভারতসাবিত্রী॥

পাণ্ডবের সহকারিতাকরণার্থে শ্রীকৃষ্ণ দুর্য্যোধন নিকটে ভূমির নিমিত্তে যে কালীন গিয়াছিলেন তৎকালীন দুর্য্যোধন মদদর্পিত হইয়া কহিয়াছিলেন যে হে কেশব সুতীক্ষ্ন যে সূচী তাহার অগ্রভাগের দ্বারা ভেদ হয় যে মৃত্তিকা তৎপরিমিত ভূমিও যুদ্ধব্যতিরেকে দিব না।

When Shree Krishnu, with the view of aiding the Panduvus, went to Doorjudhun to solicit some ground, the haughty monarch, inflated with wine, said, "Without a struggle I will not give you as much ground, as may be marked by the point of the finest needle."

৬৯। সা বিদ্যা তন্মতির্যয়া॥

69. *That is knowledge, which refers to God.*

তৎকর্ম্ম হরিতোষং যৎ সা বিদ্যা তন্মতির্যয়া। হরির্দেহভৃতামাত্মা স্বয়ং প্রকৃতিরীশ্বরঃ॥ শ্রীমদ্ভাগবতে চতুর্থ স্কন্ধে॥

সেই কর্ম্ম যাহাতে শ্রীহরির সন্তোষ হয় এবং সেই বিদ্যা যাহার দ্বারা তাঁহাতে মতি হয় যেহেতুক শ্রীহরি সকল দেহির আত্মা অথচ স্বয়ং প্রকৃতি এবং স্বয়মীশ্বর।

That is a holy action, which pleases Shree Huree; and that is knowledge, which leads to an acquaintance with him, for Shree Huree is the soul of all bodies, the energy of nature, the supreme God.

৭০। বিদ্বান্ সর্ব্বত্র পূজ্যতে॥

70. *A pundit is every where respected.*

বিদ্বত্ত্বঞ্চ নৃপত্বঞ্চ নৈব তুল্যংকদাচন। স্বদেশে পূজ্যতে রাজা বিদ্বান্ সর্ব্বত্র পূজ্যতে। ইতি চাণক্যধৃতং॥

বিদ্বত্ত্ব এবং নৃপত্ব ইহা কদাচ তুল্য নহে যেহেতুক রাজা আপন রাজ্যেতেই পূজ্য হন কিন্তু বিদ্বান্ সর্ব্বত্রেই পূজনীয়।

Knowledge and royalty are not on a par; the king is regarded only in his own dominions, but a pundit is respected every where.

৭১। বিদ্যারত্নং মহাধনং॥

71. *The jewel of knowledge is great wealth.*

জ্ঞাতিভির্বণ্টনে নৈব চৌরেণাপি ন নীয়তে। দানে নৈব ক্ষয়ং যাতি বিদ্যারত্নং মহাধনং। ইতি চাণক্য ধৃতং॥

জ্ঞাতির বিভাগেতে অথবা চৌরেতে লয় না এবং দানেতেও ক্ষয় হয় না এরূপ যে বিদ্যারত্ন ইহা সকল ধনাপেক্ষা প্রধান ধন ॥

The jewel of knowledge, which is not lost by partition, which cannot be purloined, which is not exhausted by being imparted, is the noblest of all wealth.

৭২ । বিদ্যাবিহীনঃ পশুঃ ।

72. *Without wisdom, man is but a brute.*

বিদ্যা নাম নরস্যরূপ মধিকং প্রচ্ছন্ন গুপ্তং ধনং বিদ্যা ভোগকরী যশঃশুভকরী বিদ্যা গুরূণাং গুরুঃ । বিদ্যা বন্ধুজনো বিদেশগমনে বিদ্যা পরং দৈবতং বিদ্যা রাজসু পূজ্যতে নহি ধনং বিদ্যাবিহীনঃ পশুঃ । ইতি রাজনীতিশতকে ॥

মনুষ্যের বিদ্যাই অধিক রূপ অথচ প্রচ্ছন্ন গুপ্ত ধন এবং বিদ্যাই ভোগ ও শুভকরী হয় তথা বিদ্যা গুরুর গুরু এবং বিদেশগমনেতে বিদ্যাই পরম বন্ধু এবং বিদ্যা পরম দেবতা বিদ্যা রাজাকর্তৃক পূজ্যা হয় অতএব বিদ্যার সমান ধন নাই যে ব্যক্তি বিদ্যাহীন সেই পশু ॥

Wisdom is the greatest beauty, the true concealed wealth; it is the greatest ornament; it is the master of the gooroo himself; it is the best friend in foreign travels; it is the first of the Gods; it is worshipped by the king himself; no wealth equals it in value; he who is without it, is a brute.

৭৩। মূর্খস্য নাস্ত্যৌষধং॥

*73. For ignorance there is no medicine.*

শক্যো বারয়িতুং জলেন হুতভুক্ ছত্রেণ বর্ষাতপৌ নাগেন্দ্রো নিশিতাঙ্কুশেন সমদৌ দণ্ডেন গোগর্দ্দভৌ। ব্যাধির্ভৈষজসংগ্রহৈশ্চ বিবিধৈর্মন্ত্রপ্রয়োগৈর্বিষং সর্ব্বস্যৌষধমস্তি শাস্ত্রবিহিতং মূর্খস্য নাস্ত্যৌষধং। ইতি ভর্তৃহরৌ রাজনীতিশতকে॥

অগ্নিকে জলের দ্বারা এবং বৃষ্টি ও রৌদ্রকে ছত্রের দ্বারা এবং নাগেন্দ্রকে শানিত অঙ্কুশের দ্বারা নিবারণ করা সাধ্য হয় তথা দণ্ডাঘাতের দ্বারা গোগর্দ্দভকে এবং নানাবিধ ঔষধ সংগ্রহদ্বারা ব্যাধিকে এবং মন্ত্রপ্রয়োগ দ্বারা বিষকে সমতা করা যায় এমতে সকলেরি শাস্ত্রবিহিত ঔষধ আছে কিন্তু মূর্খের কোনহ ঔষধ নাই।

Fire may be extinguished by water; the rays of the sun, and the rain may be warded off by an umbrella; the elephant may be led by the sharp point of the goad; cows may be guided by a stick; disease may be subdued by medicine; poison may be extracted by sacred texts; thus for every thing there is a remedy provided in the Shastrus; but for ignorance there is none.

৭৪। দারুভূতো মুরারিঃ॥

*74. Even Mooraree became wood.*

একা ভার্য্যা প্রকৃতিমুখরা চঞ্চলাচ দ্বিতীয়া পুত্রোহপ্যেকো ভুবনবিজয়ী মন্মথো দুর্নিবারঃ। শেষঃ শয্যা বসতি

জলধৌ বাহনং পন্নগারিঃ স্মারং স্মারং স্বগৃহচরিতং দারুভূতো মুরারিঃ। ইতি কবিবাক্যং ॥

কোন ব্যক্তি কবির প্রতি এক রাজা সমস্যা করিয়াছিলেন যে মুরারি শ্রীকৃষ্ণ শেষ কাষ্ঠময় হইয়া শ্রীক্ষেত্রে বাস কেন করিলেন তাহাতে কবির সৃষ্টি প্রজাপতির সৃষ্টির অধিক অতএব উপস্থিত কবি এই শ্লোকদ্বারা সমস্যা পূর্ণ করিলেন যে মুরারির এক ভার্য্যা সরস্বতী তিনি মুখরা হন এবং দ্বিতীয়া লক্ষ্মী তিনিও চঞ্চলা অথচ পুত্র যে ভুবনবিজয়ী কন্দর্প তিনিও অতিশয় দুর্নিবার অর্থাৎ অবাধ্য এবং শেষ শয্যা ও সমুদ্রেতে বাস ও বাহন সর্পভোজি পক্ষী অতএব আপনার গৃহচরিত্র ভাবিয়া মুরারি কাষ্ঠ হইয়াছেন ॥

A King, by way of a riddle, asked a poet why Shree Krishnu had become a log of wood at Jugernath Pooree. The poet, who excelled the king in invention, unravelled the riddle by the following relation; one of the wives of Krishnu, Suruswutee, is a babbler; his second wife, Lukshmee, is unsteady; his son Kundurpu, the conqueror of the universe, is untractable; his couch is the back of the serpent; his residence the ocean; his car, the serpent-devouring Gorooru. Seeing this confusion in his family, Mooraree became a log of wood.

৭৫। অসারং খলু সংসারং ॥

75. *This world is unsubstantial.*

অসারং খলু সংসারং সারং শ্বশুরমন্দিরং। হি

মালয়ে হরঃ শেতে হরিঃ শেতে মহোদধৌ। ইতি কবি বাক্যং॥

কোন ব্যক্তি কবি পরিহাসক্রমে বর্ণন করিতেছেন যে ইহ সংসার নিতান্ত অসার কিন্তু ইহার মধ্যে যে শ্বশুরালয় তাহাই সার যেহেতুক দেবদেব যে মহাদেব তিনি স্বয়ং হিমালয়ে শ্বশুরালয়ে শয়ন করিয়া আছেন এবং স্বয়ং বিষ্ণু ভগবান্ তিনিও তাঁহার শ্বশুরাবাস মহোদধিতে সুপ্ত হইয়া আছেন॥

A poet in a vein of irony, says, that this world is indeed unsubstantial; nothing in it is real, but the abode of one's father-in-law, for the God of Gods, resides in the Himaluya at the residence of his father-in-law; and Vishnoo himself reposes on the mighty ocean, the abode of his wife's father.

৭৬। অসারে খলু সংসারে সারমেতচ্চতুষ্টয়ং॥

**76.** ***In this unsubstantial world, these four things are substantial.***

অসারে খলু সংসারে সারমেতচ্চতুষ্টয়ং। কাশ্যাং বাসঃ সতাং সঙ্গো গঙ্গাম্ভঃশম্ভুসেবনং। ইতি পুরাণা ন্তর্গতং॥

অসার যে সংসার ইহাতে এই চারি বস্তু সারমাত্র অর্থাৎ কাশীতে বাস ও সাধুসঙ্গ ও গঙ্গোদকপান এবং শিবপূজা॥

In this unsubstantial world these four things alone are substantial, a residence in Benares,

or among the virtuous, the drinking of the water of the Ganges, and the worship of Shivu.

৭৭। আত্মানং সততং রক্ষেৎ॥

77. *Always preserve yourself.*

আপদর্থং ধনং রক্ষেৎ দারান্‌রক্ষেদ্ধনৈরপি। আত্মানং সততং রক্ষেৎ দারৈরপি ধনৈরপি। ইতি চানক্যধৃতং॥

আপদহেতুক ধন সঞ্চয় করিবেক সে ধনেতে পত্নী রক্ষা করিবেক তথা আত্মাকে সর্ব্বদা সর্ব্বমতে অর্থাৎ পত্নী কিম্বা ধনদ্বারা যে প্রকারে পারে রক্ষা করিবেক॥

Accumulate money for the hour of need; with that wealth preserve your wife; but preserve yourself at all times, and by all means, by means of your wealth or through your wife.

৭৮। চিন্তাজ্বরো মনুষ্যাণাং॥

78. *Anxiety is the fever of life.*

চিন্তাজ্বরো মনুষ্যাণাং বস্ত্রাণামাতপোজ্বরঃ। অসৌভাগ্যং জ্বরঃ স্ত্রীণামশ্বানাং মৈথুনং জ্বরঃ। ইতি চানক্যধৃতং॥

চিন্তা মনুষ্যেরদিগের জ্বরস্বরূপ হয় এবং রৌদ্র বস্ত্রের পক্ষে জ্বরবৎ যেহেতুক রৌদ্রকরণক বস্ত্র জীর্ণ হয় এবং অসৌভাগ্য স্ত্রীলোকের জ্বরের সমান তথা ঘোটকের সঙ্গমই জ্বর॥

Anxiety is the fever of life; the sun may be

called the fever of garments, for it makes them old. The loss of her husband's affections is a fever to a devoted wife.

৭৯ । চিতা চিন্তা দ্বয়োর্ম্মধ্যে চিন্তা নাম গরীয়সী ॥

79. *Anxiety is more dreadful than the funeral pile.*

চিতা চিন্তা দ্বয়োর্ম্মধ্যে চিন্তা নাম গরীয়সী । চিতা দহতি নির্জীবং চিন্তা প্রাণসমং বপুঃ । ইতি কবিবাক্যং ॥

কোন ব্যক্তি কবি কহিতেছেন যে চিতা ও চিন্তা এত দুভয়ের মধ্যে চিন্তা প্রধানা হয় । যেহেতুক নির্জীবকে চিতা দগ্ধ করে কিন্তু চিন্তা সজীবকেই দগ্ধ করে ॥

A poet says, of a funeral pile, and anxiety, the latter is the most important; for the funeral pile consumes the dead, but anxiety consumes the living.

৮০ । কা চিন্তা মরণে রণে ॥

80. *What dread either in battle or in death?*

যদি কৃষ্ণ পদে চিন্তা ভক্তিস্তে পদপঙ্কজে । বিষমে দুর্গমে বাপি কা চিন্তা মরণে রণে । ইতি ঋষিবাক্যং ॥

যদি শ্রীকৃষ্ণের পাদপদ্মে ধ্যান ও ভক্তি থাকে তবে বিষমে দুর্গমে অথবা মরণে রণে কি চিন্তা আছে ॥

If you meditate on, and confide in Shree Krishnu's lotus-resembling foot, then in that which is impassable, namely, in battle and with death, what anxiety need you feel?

৮১। কিংকুর্ব্বন্তি গ্রহাঃ সর্ব্বে যস্য কেন্দ্রী বৃহস্পতিঃ ॥

81. *If Jupiter be in an auspicious sign, what injury can the other planets do ?*

কিং কুর্ব্বন্তি গ্রহাঃ সর্ব্বে যস্য কেন্দ্রী বৃহস্পতিঃ। মত্ত কুঞ্জরসংঘাতং ভিনত্ত্যেকোঽপি কেশরী। ইতি জ্যোতিঃসারসংগ্রহঃ ॥

যাহার বৃহস্পতি কেন্দ্রী তাহার পক্ষে সকল গ্রহ একত্র হইয়াও কিছু করিতে পারেন না। যেমন সমূহ মত্ত হস্তিকে এক যে সিংহ সেই নষ্ট করে ॥

He who has Jupiter in an auspicious sign, may defy the combined influence of all the other planets, just as a single lion is able to destroy a multitude of drunken elephants.

৮২। দেহি দেহি পুনঃ পুনঃ।

82. *Give, give.*

অতিথির্বালকশ্চৈব রাজা ভার্য্যা তথৈব চ। অস্তি নাস্তি ন জানন্তি দেহি দেহি পুনঃ পুনঃ। ইতি নাটকং।

অথিতি ও বালক ও রাজা ও স্ত্রী ইহারা আছে কি না তাহা জানে না কিন্তু পুনঃ২ দেও২ এই শব্দমাত্র করে।

A guest, a child, a king, and a woman, though they do not know whether or not, there be any thing, continually cry out, give, give.

৮৩। স্ত্রীবুদ্ধিঃ প্রলয়ঙ্করী ॥

83. *The council of a woman is absolute destruction.*

আত্মবুদ্ধিঃ শুভকরী গুরুবুদ্ধির্বিশেষতঃ। পরবুদ্ধি র্বিনাশায় স্ত্রীবুদ্ধিঃ প্রলয়ঙ্করী।

আত্মীয় বুদ্ধি শুভদায়িকা হয় বিশেষতঃ গুরুবুদ্ধি শুভ কিন্তু পরবুদ্ধি কেবল বিনাশের জন্য হয় অধিকন্তু স্ত্রীর বুদ্ধি প্রলয়কারী হয়।

A man's own judgment is auspicious; that of one's spiritual guide still more so; the advice of another is ruinous, but the council of a woman leads to absolute destruction.

৮৪। উদ্যোগিনং পুরুষসিংহমুপৈতি লক্ষ্মীঃ॥

84. *Prosperity follows the industrious.*

উদ্যোগিনং পুরুষসিংহমুপৈতি লক্ষ্মীর্দৈবেন দেয় মিতি কাপুরুষা বদন্তি। দৈবং নিহত্য কুরু পৌরুষমা ত্মশক্ত্যা যত্নে কৃতে যদি ন সিধ্যতি কোঽত্র দোষঃ। ই তি হিতোপদেশঃ।

লক্ষ্মী উদ্যোগি পুরুষসিংহকে আশ্রয় করেন অদৃষ্ট প্রযুক্ত হয় ইহা কাপুরুষেরা কহে অতএব অদৃষ্টকে অনা দর করিয়া আপন শক্ত্যনুসারে পুরুষার্থ করহ যত্ন করি লে যদি কার্য্যসিদ্ধ না হয় তবে কি দোষ।

Prosperity takes up its abode with the man who is eminently industrious; it is the ignoble who ascribe his prosperity to fate; wherefore, despising every idea of destiny, exert yourself to the utmost like a man; if after every exertion, you should fail, what blame do you incur?

৮৫ । আজগাম যদা লক্ষ্মীর্নারিকেলফলাম্বুবৎ ॥

85. *When prosperity comes, it comes like the water within the cocoanut.*

আজগাম যদা লক্ষ্মীর্নারিকেলফলাম্বুবৎ। নির্জ্জগাম যদা লক্ষ্মীর্গজভুক্ত কপিত্থবৎ। ইতি নীতিশাস্ত্রং ॥

লক্ষ্মী যখন আইসেন তখন নারিকেলের জলসঞ্চারের ন্যায় আইসেন এবং লক্ষ্মী যখন প্রস্থান করেন তখন হস্তিকর্ত্তৃক ভুক্ত যে কপিত্থ অর্থাৎ কয়েতবেল তাহার শস্যের ন্যায় অন্তর্ধ্যান হন ॥

When prosperity visits any one, it comes as imperceptibly as the water in the cocoanut; when it departs, it disappears as the kernel * of the Kupithu, (Feronia Elephantinum) when eaten by an elephant.

৮৬। ভগ্নস্নেহেন যা মৈত্রী ন সা কল্যাণদায়িকা ॥

86. *To maintain friendship after the affections are lost, is not auspicious.*

মালাকার সুতং পশ্য পশ্য ভগ্নশিরো মম। ভগ্নস্নেহেন যা মৈত্রী ন সা কল্যাণদায়িকা। ইতীতিহাসঃ ॥

এক মালাকার এক সর্পকে পালন করিত এবং তাহাকে সর্ব্বদা দুগ্ধাদি নানাবিধ অমৃতোপম সুস্বাদু সুপেয় পান করাইত এক দিবস মালাকার কোন বিশেষ কর্ম্মানুরোধে বিদেশ গমনোন্মুখ হইয়া আপন পুত্রকে উপদেশ করিল যে সর্পকে সর্পজ্ঞান না করিয়া সর্ব্বদা

* The natives affirm that the elephant swallows the Kupithu, without breaking the shell, that the kernel is digested while it is in its stomach, and that it afterwards expells the shell unbroken.

নিয়মিত মতে আহার দিবা যেহেতুক এই আহারের পুর স্কারস্বরূপ বিবিধ ধনাদি লাভ হইবেক অনন্তর মালা কারপুত্র পিত্রাজ্ঞানুসারে সমাদরে নিয়মিত আহার লই য়া সর্পকে প্রদান করাতে সর্প কিঞ্চিৎ ধন দিল তাহা দেখিয়া লোভে লুব্ধ ও মুগ্ধ হইয়া মনেং বিচার করিল যে সর্পকে নষ্ট করিলে ইহার বিবর মধ্যস্থ সমস্ত ধন হস্তগত হইবেক ইত্যভিপ্রায়ে ত্রস্ত ও ব্যস্ত হইয়া সর্পের মস্তকে আঘাত করিল কিন্তু আয়ুর্মর্ম্মাণি রক্ষতি অতএব ভগ্নশির হইয়াও সর্প প্রাণে মরিল না কিন্তু ভগ্নভাবে স্বভাবের প্রভাবে তৎক্ষণাৎ ঐ পুত্রকে বিষাক্ত দন্তে দন্তা ঘাত করিয়া যমালয়ে প্রেরণ করিল কিয়ৎ কালানন্তর মালাকার স্বগেহে প্রত্যাগমন করিয়া মৃত পুত্র দেখিয়া মৃতপ্রায় হইয়া সর্পকে জিজ্ঞাসিল রে খলসর্প তোমার জাতীয় খলতাপ্রযুক্ত মৎকর্তৃক চিরকাল পালিত সুষে বিত হইয়াও তথাপি আমারি পুত্রের প্রাণহিংসা করি য়াছ অতএব বুঝিলাম স্বভাবোদুরতিক্রমঃ সর্প কহিলেক যে তাহা নহে কিন্তু প্রত্যক্ষে কঃ প্রমাণঃ অর্থাৎ হে মালা কার তোমার পুত্রকে দেখ এবং আমার ভগ্ন মস্তকও দৃষ্টি করহ তোমার পুত্রের মরণের কারণ এই অতএব ভগ্ন স্নেহ হইলে মৈত্রতা মঙ্গলদায়িকা হয় না ॥

A seller of garlands brought up a serpent, and continually supplied it with milk, and every kind of food that was exquisite and pleasing to the taste. One day, being about to depart to a foreign country on a particular engagement, he advised his son not to consider the serpent, a serpent, but continually to supply it with the food to which it had been ac-

customed, in return for which he would receive wealth of various kinds. The son, according to his father's orders, very respectfully supplied the serpent with his usual food, and the serpent bestowed some money on him. On seeing this he became infatuated with the love of wealth, and reflected that if he were to destroy the serpent, he might obtain possession of all the riches concealed in its retreat. Having rashly determined on this proceeding, he struck the serpent a blow on the head; but life does not become extinct till the appointed hour arrives; the serpent, therefore, survived its broken head, but according to the dictates of its own nature, darted its poisonous teeth into the youth and sent him to the abodes of death. Soon after the garland seller returning home, and seeing his lifeless son, became himself half-dead, and thus addressed the serpent, 'Tho' I have always nourished, and served thee, O thou wicked serpent, thou hast through the venom of thy nature destroyed my son; now I know, that natural disposition cannot be overcome.' The serpent replied, 'judge not thus; of that which is evident what proof is required? O garland seller, if you look at your son, look also upon my broken head, which is the cause of his death; the continu-

ance of friendship when the affections are lost, can produce no happiness.'

৮৭। কা কস্য পরিবেদনা ॥

87. *What connection is there between any beings?*

এক বৃক্ষসমারূঢ়া নানাপক্ষিবিহঙ্গমাঃ। প্রভাতে তু দিশো যান্তি কা কস্য পরিবেদনা ॥ ইতি ঋষিবাক্যং।

এক বৃক্ষে আরোহণ করিয়া নানা পক্ষি বিহঙ্গম থাকে কিন্তু রাত্রি প্রভাত হইলেই দিগেং উড্ডীয়মান হইয়া যায় অতএব কাহার প্রতি কি বেদনা আছে কেহ কাহার নয় ॥

Many birds roost in the same tree, but when the morning dawns, they fly away in various directions; what connection is there between any beings? None.

অন্যচ্চ ॥ *Another example.*

কস্য মাতা কস্য পিতা কস্য ভ্রাতা সহোদরঃ। কায়ে প্রাণে ন সম্বন্ধঃ কা কস্য পরিবেদনা ॥

মাতা পিতা সহোদর ভ্রাতা যাহারদিগকে আপনার জ্ঞান হয় এ সমস্ত কাহার যেহেতুক শরীরেতে এবং প্রাণেতে সম্পর্ক নাই অতএব কাহার প্রতি কি বেদনা আছে ॥

Men consider father, mother, and brother as their own relatives; but with whom are they connected? even the soul and the body have no relationship to each other; what connection then is there between any beings?

অপিচ ॥ *Another example.*

বনানাং বনকাষ্ঠানাং নদীস্রোতঃসু সঙ্গমঃ। সঙ্গমেপি পুনর্ভঙ্গঃ কা কস্য পরিবেদনা ॥

নদীর স্রোতে ভাসিয়া বন ও বনকাষ্ঠ সকলের পরস্পর মিলন হয় কিন্তু মিলন হইয়াও পুনর্ব্বার ছিন্নভিন্ন হয় অতএব কাহার প্রতি কি বেদনা আছে ॥

The forest trees and shrubs float down the same stream in company; but though thus associated for a time, they are again separated from each other. What connection then is there between any beings?

তদ্যথা ॥ *Another example.*

দুর্দূরান্ত পথশ্রান্তাশ্ছায়াং য়ান্তিচ শীতলাং। শীতলাশ্চ পুনর্যান্তি কা কস্য পরিবেদনা ॥

অতিদূরহইতে আগত পথশ্রান্ত ব্যক্তিরা কোন বৃক্ষের অতিশীতল ছায়াতে তিষ্ঠেন কিন্তু শীতল হইয়া পুনস্তৎক্ষণাৎ ইতস্ততোগমন করেন অতএব কাহার প্রতি কি বেদনা।

Weary travellers arriving from a great distance, take shelter under a cool shade, but notwithstanding the coolness of the shade, again separate from each other. What connection is there then between any beings?

৮৮। যঃপলাতি সজীবতি ॥

88. *He survives who escapes.*

চিরকালং বনে বাসশ্চলদ্বৃক্ষং ন পশ্যতি। অবিচার পুরীদোষাৎ যঃপলাতি স জীবতি। ইতীতিহাসঃ॥

এক ব্যক্তি ব্যাধ কপোত ধরিবার বাঞ্ছায় বৃক্ষেতে আপন শরীর আবৃত করিয়া জাল লইয়া ক্রমেক্রমে সংগোপনে কপোতের নিকটাগত হইতেছে এমত কালে তাহা নিরীক্ষণ করিয়া এক প্রবীণ কপোত কহিতেছে যে চিরকাল এই বনে বাস করি কিন্তু কেহ কখন চলদ্বৃক্ষ দেখে নাই অতএব অবিচার পুরীর দোষপ্রযুক্ত যে পলায়ন করে সেই রক্ষা পায়॥

A fowler with the view of catching pigeons, covered himself with branches of trees, and gradually approached a pigeon with the net in his hand. A clever pigeon espying him said, Long as I have resided in this forest, I have never seen a moving tree. Therefore, he who flies from a place where equity does not exist, is saved from destruction.

৮৯। যো যস্য হৃদ্যো নহি তস্য দূরঃ॥

89. *He who has an affection for another is never distant from him.*

গিরৌ কলাপী গগণে পয়োদো লক্ষান্তরেঽর্কশ্চ জলেষু পদ্মঃ। ইন্দুর্দ্বিলক্ষং কুমুদস্য বন্ধুর্যোযস্য হৃদ্যো নহি তস্য দূরঃ। ইতি কবিবাক্যং॥

এক ব্যক্তি কবি বন্ধু বিরহে কহিয়াছেন পর্ব্বতে ময়ূর থাকে আকাশে মেঘের স্থান। লক্ষযোজনান্তে সূর্য্য থাকেন জলেতে পদ্ম। আর কুমুদের বন্ধু চন্দ্র দুই লক্ষ

যোজনান্তে থাকেন তত্রাপি যে যাহার প্রিয় সে তাহার দূর নহে ॥

A poet remarking on dissensions between friends, says; the peacock resides on the mountain, but the clouds are far away in the sky; the sun is a thousand Yojuns distant from the lotus, which is in the water; the moon, the friend of the Koomood, is two thousand Yojuns distant from it; yet he who enjoys the affection of another is never distant from him.*

৯০ । যদি কিঞ্চিদ্বরে দোষঃ কিংধনেন কুলেন কিং ॥

90. *If there be any defect in the bridegroom of what avail are wealth and noble descent?*

আদৌ তাত্তোবরং পশ্যেত্ততোবিত্তং ততঃ কুলং। যদি কিঞ্চিদ্বরে দোষঃ কিংধনেন কুলেন কিং। ইতি ব্রহ্মপুরাণে হরগৌরীবিবাহে ॥

বিবাহকালীন প্রথমতঃ পিতার কর্ত্তব্য যে বরের প্রতি দৃষ্টি করেন তদনন্তর তাহার ধনাদি দেখেন পশ্চাৎ তাহার কুলের প্রতি নিরীক্ষণ করেন যেহেতুক বরেতে যদি কিছু দোষ থাকে তবে ধনেইবা কি হয় এবং কুলে ইবা কি হয় ॥

On the occasion of a wedding, it is the duty of the father to look carefully at the bridegroom; then to enquire concerning his wealth,

* The clouds are said to be on the most friendly terms with the peacock; the lotus expands its flowers when the sun mounts the sky; the Koomood (white esculent lotus) buds forth when the moon rises.

and finally to examine his pedigree; for if there be any defect in the bridegroom, what will wealth, and an illustrious ancestry avail?

৯১। যেষামন্যা গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ ॥

91. *Those who are without any other remedy, Benares is their remedy.*

মাতাপিতৃপরিত্যক্তা যে ত্যক্তা নিজবন্ধুভিঃ। যেষাম ন্যা গতির্নাস্তি তেষাং বারাণসী গতিঃ। ইতি মহাজন গৃহীতং ॥

মাতৃকুল ও পিতৃকুল এবং বন্ধুকর্ত্তৃক ত্যক্ত অথচ যাহারদের অন্যা গতি নাই তাহারদের বারণসীই গতি ॥

Those who are forsaken by their maternal and paternal relatives, and by their friends; that is to say, those who are without help, Benares is their remedy, (Let them go and reside in that city.)

৯২। মধুরেণ সমাপয়েৎ ॥

92. *Finish the repast with a sweet condiment.*

কুর্য্যাৎ ক্ষীরান্তমাহারং দধ্যন্তং ন কদাচন। লবণাম্ল কটূষ্ণানি বিদাহীনি চ যানি তু। তদ্দোষং হর্ত্তুমাহারং মধুরেণ সমাপয়েৎ ॥ ইতি ভাবপ্রকাশধৃত ব্রহ্মপুরাণ বচনং ॥

ভোজন ক্ষীরান্ত করিবেক অর্থাৎ দুগ্ধসেবনদ্বারা সমাপন করিবেক ইহাতে দধ্যন্ত কদাচ করিবেক না অর্থাৎ

শেষ দধিভোজন অকর্ত্তব্য অথচ লবণ ও অম্ল ও কটু ও উষ্ণ দ্রব্যাদি জ্বালাকর হয় অতএব ঐ সকলের দোষ পরিহারজন্য মধুরেতে করিয়া ভোজনান্ত করিবেক ॥

Finish your repast with *kheer*, (a compound of milk and sugar) but never with curds; food that is either saltish or sour, hot or pungent, irritates the system; correct its effects by closing the meal with a sweet condiment.

৯৩ । ন ভূতং ন ভবিষ্যতি ॥

93. *It has not been; it will not be.*

অন্নদানাৎ পরং দানং ন ভূতং ন ভবিষ্যতি । অন্নে ন ধার্য্যতে সর্ব্বং জগদেতচ্চরাচরং ॥

অন্নদানাপেক্ষা দান হয় নাই হইবেক না । যেহেতুক অন্নদ্বারা এই চরাচর জগৎ সকলেই তিষ্ঠিয়া আছে ॥

No gift is equal to that of food, nor can be; for it is food which preserves all living creatures who move on the earth.

৮৪ । ন দুঃখং পঞ্চভিঃসহ ॥

94. *Sorrow ceases when it is shared with five.*

স্নাতব্যং পঞ্চভিঃ সার্দ্ধং গন্তব্যং পঞ্চভিঃসহ । ভোক্তব্যং পঞ্চভিঃ সার্দ্ধং ন দুঃখং পঞ্চভিঃসহ ॥ ইতি মহাভারতং ॥

পাঁচ জনের সহিত থাকিবেক পাঁচ জনের সহিত যাই

বেক পাঁচ জনের সহিত ভোজন করিবেক যেহেতুক পাঁচ জনের সহিত একত্র হইলে দুঃখ হয় না ॥

Live with five ; go with five ; partake of your meal with five others ; for where five are in company, there sorrow cannot exist.

৯৫ । নচ দৈবাৎ পরংবলং ॥

95. *No power is equal to divine power.*

নচ বিদ্যাসমোবন্ধুর্নচ ব্যাধিসমোরিপুঃ। নচাপত্যসমঃ স্নেহোনচ দৈবাৎ পরংবলং ॥ ইতি চানক্যধৃতং ॥

বিদ্যার সমান বন্ধু নাই ব্যাধির তুল্য শত্রু নাই সন্তানের সমান স্নেহ নাই এবং দৈব বলঅপেক্ষা বল নাই ॥

No friend is equal to wisdom ; no enemy more terrible than a hunter ; no affection equal to that of a son, and no power equal to divine power.

৯৬ । দোষা বাচ্যা গুরোরপি ॥

96. *Mention the defects even of a spiritual guide.*

কিন্তু রোষপরীতেন গুরুণা ভবিতা গুণঃ। শত্রোরপি গুণা বাচ্যা দোষা বাচ্যা গুরোরপি। ইতি মহাভারতং ॥

ক্রোধগ্রস্ত যে গুরু তাঁহাহইতেও গুণ দর্শে কিন্তু শত্রুরও গুণ ব্যাখ্যা করিবেক এবং গুরু হইলেও তাঁহার দোষ বলিবেক ॥

Even a passionate gooroo, or spiritual guide, may exhibit virtues ; the virtues even of an e-

nemy should be mentioned; and though one may be a spiritual guide, his defects are not to be concealed.

৯৭। সত্যং ব্রুয়াৎ প্রিয়ং ব্রুয়াৎ ॥

97. *Speak the truth; speak that which is lovely.*

সত্যং ব্রুয়াৎ প্রিয়ং ব্রুয়াৎ ন ব্রুয়াৎ সত্যমপ্রিয়ং। অপ্রিয়ঞ্চাহিতঞ্চৈব প্রিয়ায়াপি হিতং বদেৎ॥ ইতিমহাভারতং॥

সত্য কহিবেক প্রিয় কহিবেক সত্য হইলেও অপ্রিয় কহিবেক না কিন্তু প্রিয়ব্যক্তিকে অপ্রিয় এবং অহিত জ্ঞান হইলেও হিত কহিবেক।

Speak that which is true and lovely, but not that which is unlovely, though it be true; speak that which is salutary to a friend though he be estranged from you and averse to good advice.

৯৮। কঃপাপিষ্ঠো মমাধিকঃ ॥

98. *Who is more sinful than I?*

গঙ্গাযমুনয়োর্মধ্যে নৌকাং বহুপথ্যানিচ। বহন্ বিপ্রং প্রভঙ্কামি কঃপাপিষ্ঠো মমাধিকঃ ॥ ইতীতিহাসঃ ॥

এক রাক্ষস ছদ্মবেশে নাবিক হইয়া যে স্থানে গঙ্গা যমুনার সঙ্গম সেই স্থানে এক নৌকার দ্বারা পার করণের ছলে অনেক ব্রাহ্মণকে লইয়া গম্ভীর জলমধ্যে এই সমস্যা জিজ্ঞাসা করিত যে গঙ্গার যমুনার মধ্যে অনেক দূরে নৌকা বহনপূর্ব্বক আমি ব্রাহ্মণ হিংসা করি আমাহইতে অধিক পাপিষ্ঠ কে আছে তাহাতে কেহ সম

স্যাপূরণে সক্ষম না হওনে ঐমতে সকলকে সংহার করিত দৈবাৎ এক ব্রাহ্মণ বিলক্ষণ বিচক্ষণ এই উত্তর করিয়া রাক্ষসকে পরাজিত এবং পরপীড়ায় পরাঙ্মুখ করিলেন ॥

A Rakshus having disguised himself as a ferry-man was in the habit of crossing passengers at the junction of the Ganges and the Yumoona. From many brahmuns whom he had conveyed to the deepest part of the river, he required a solution of this riddle, 'Having conveyed brahmuns to a distance in the Ganges and Yumoona, I destroy them; who is more sinful than I?' Those who were unable to unravel it, he slew; but one brahmun, a most excellent pundit, having replied to the monster, in the couplet above quoted, overcame him and turned him from his murderous purposes.

৯৯ । স পাপিষ্ঠস্ততোধিকঃ ॥

99. *He is even a greater sinner.*

আশাং দত্ত্বা ন দদ্যাদ্যঃ দাতারং প্রতিষেধকঃ । স্বয়ং দত্ত্বা হরেদ্যস্তু স পাপিষ্ঠস্ততোধিকঃ ॥

আশা দিয়া যে ব্যক্তি না দেয় এবং দাতাকে যে ব্যক্তি নিষেধ করে ও যে ব্যক্তি স্বয়ং দান করিয়া হরণ করে সে ব্যক্তি তাহাহইতে অর্থাৎ ব্রহ্মঘ্নহইতেও অধিক পাপিষ্ঠ ।

He who withholds that of which he has held

out expectations, he who prevents the liberal from giving, he who withdraws that which he has himself given, is a greater sinner than one who slays a brahmun.

১০০। আহারোপি মনুষ্যাণাং জন্মনা সহ জায়তে ॥

100. *The nourishment required for man is created at the hour of his birth.*

ধর্ম্মঞ্চ চিন্তয়েৎ প্রাজ্ঞঃ স্বাহারং নৈব চিন্তয়েৎ। আহারোহপি মনুষ্যাণাং জন্মনা সহ জায়তে॥

প্রজ্ঞাবিশিষ্ট লোক ধর্ম্মমাত্র চিন্তা করিবেক কিন্তু আপনার আহার চিন্তা করিবেক না যেহেতুক মনুষ্যেরদিগের জন্মের সহিত আহারের সৃষ্টি হয় ॥

Let the excellent and the wise reflect on holiness, but relinquish all anxiety for their own support; for at the birth of each individual, God creates the food that is to sustain him.

১০১। বহ্বারম্ভে লঘুক্রিয়া ॥

101. *A magnificent commencement which ends in nothing.*

অজাযুদ্ধে ঋষিশ্রাদ্ধে প্রভাতে মেঘডম্বরে। দম্পত্যোঃ কলহে চৈব বহ্বারম্ভে লঘুক্রিয়া ॥ ইতি কবিবাক্যং ॥

ছাগলের পরস্পর যুদ্ধেতে এবং ফলমূলাহারি ঋষিরদিগের কর্ত্তৃক যে শ্রাদ্ধ তাহাতে এবং প্রাতঃকালে মেঘমণ্ডলী হইলে এবং স্ত্রী পুরুষের পরস্পর বিবাদেতে কেবল বহ্বারম্ভ হয় মাত্র কিন্তু ক্রিয়া অল্পই হয় ॥

In the contests between goats, in the col-

lection of roots, fruits, &c. at the funeral obsequies by the Rishees, in the congregation of clouds in the morning, and in the disputes between husband and wife, there is a grand beginning which ends in nothing.

১০২। হতো যজ্ঞস্ত্বদক্ষিণঃ ॥

102. *The sacrifice is unfruitful without the gift of dismissal.*

হতমশ্রোত্রিয়ে দানং হতং সৈন্যমনায়কং। হতা রূপবতী বন্ধ্যা হতো যজ্ঞস্ত্বদক্ষিণঃ ॥ ইতি চানক্যধৃতং ॥

দান কর্ম্ম করিয়া তন্মধ্যে শ্রোত্রিয় ব্রাহ্মণকে দান না করিলে সে দান কর্ম্মই হত হয় এবং সৈন্যের মধ্যে নায়ক না থাকিলে সে সৈন্যই নষ্ট হয় এবং রূপবতী স্ত্রী যদ্যপি বন্ধ্যা হয় তবে তাহার সৌন্দর্য্যই বৃথা এবং যজ্ঞ করিয়া দক্ষিণা না দিলে সে যজ্ঞই নষ্ট হয় ॥

Gifts are of no avail, if the parting gift be not bestowed on the Shrutriyu brahmun; an army without a leader cannot but be destroyed; the beauty of a lovely woman loses its attraction if she be childless, and a sacrifice without the gift of dismissal is of no avail.

১০৩। ললাটলেখো ন পুনঃ প্রযাতি ॥

103. *That which is written by destiny cannot be effaced.*

লব্ধব্যমর্থং লভতে মনুষ্যো দৈবোঽপি তং বারয়িতুং

ন শক্তঃ। অতো ন শোচামি ন বিস্ময়োমে ললাটলেখোন পুনঃ প্রয়াতি। ইতীতিহাসঃ॥

মহারাজাধিরাজ রাজা বিক্রমাদিত্যের সাম্রাজ্যে এক ব্রাহ্মণের সন্তান হইয়া রক্ষা পায় না এপ্রযুক্ত ব্রাহ্মণ বেদ বৈধ বিবিধ স্বস্ত্যয়নাদি করিল কিন্তু তথাপি তদ্দোষের শান্তি নাহওয়াতে ভ্রান্তিপ্রযুক্ত ব্রাহ্মণ রাজদোষ নিশ্চয় করিয়া এক দিবস নৃপতিসন্নিধানে উপস্থিত হইয়া নানা প্রকার আবিস্কারপূর্ব্বক রাজার উপালম্ভ করিল যে হে রাজন্ তোমার অধর্ম্মে আমার সন্তান নষ্ট হয় নৃপতি উত্তর করিলেন যে চিন্তার বিষয় নাই এবার তোমার সন্তান ভূমিষ্ঠ হইলে যষ্ঠ দিবসে সংবাদ করিবা তৎকালীন ইহার প্রতিকার করিব পরন্তু পরিমিত কালে ঐ বিপ্রের এক পুত্র সন্তান প্রসূত হইলে রাজার আজ্ঞানুসারে যষ্ঠ বাসরে নৃপতিগোচরে তদ্বৃত্তান্ত নিবেদন করাতে রাজা তৎক্ষণাৎ বিপ্রের নিবাসে আগমনপুরঃসর সূতিনীর সূতিকালয়ের দ্বারেতে শয়ন করিয়া রহিলেন অনন্তর রাত্রি গভীরা হইলে বিধাতা ঐ বালকের ললাটে লিপির নিমিত্তে আসিয়া গৃহ প্রবেশ করিবেন এমত কালে বিক্রমাদিত্যকর্ত্তৃক দ্বার অবরুদ্ধ দেখিয়া ক্রুদ্ধ হইয়া কহিলেন যে দ্বার পরিত্যাগ করহ রাজা উত্তর করিলেন যে অগ্রে তুমি আত্মপরিচয় দেও তবে তোমার আজ্ঞা মৎকর্ত্তৃক পালনীয়া হইবেক তদুত্তর বিধাতা প্রত্যুত্তর করিলেন যে আমি লিপিকর্ত্তা বিধাতা ইহা শ্রবণে পরম আহ্লাদে নৃপতি জিজ্ঞাসিলেন যে হে বিধাতঃ যদ্যপি আমার নয়নগোচর হইলেন তবে প্রার্থনা এই বালকের অদৃষ্টে কি লিখিবেন তাহা আজ্ঞা করুন বিধাতা কহিলেন প্রত্যাগমনকালে কহিব অনন্তর বালকের অদৃষ্টে যাহা লেখ্য তাহা লিখিয়া বিধাতা অন্তর্ধান হয়েন ইত্যবসরে

বিক্রমাদিত্যকর্ত্তৃক বালকের অদৃষ্টবিষয়ে পৃষ্ট হওয়াতে ব্যক্ত করিলেন যে ইহার এক বৎসর পরিমাণ পরমায়ু মাত্র ইহা শুনিয়া রাজা ঐ সন্তানের চিরজীবনের জন্য বিধাতার প্রতি বিবিধ প্রকার স্তবস্তোত্র করাতে বিধাতা কহিলেন যে লব্ধব্যমর্থং লভতে মনুষ্যঃ অর্থাৎ মনুষ্য যাহা পাইবার যোগ্য তাহাই পায় তদতিরিক্ত পাইতে পারে না কিন্তু তোমার অশেষপ্রকার স্তুতিবাদে তুষ্ট হইলাম অতএব এই প্রতিজ্ঞা করিতেছি যে যদ্যপি আমার মুখনির্গত ঐ পূর্ব্বোক্ত সমস্যা কেহ পূরিতে পারে তবে ঐ পুত্র পুনর্জীবিত হইবেক। অনন্তর প্রত্যূষে গাত্রোত্থান করিয়া মহারাজ দ্বিজকে এতাবদ্বৃত্তান্ত কহিয়া এবং সম্যক্ প্রকারে সাহস প্রদান করিয়া রাজধানীতে উপনীত হইলেন। পরে সম্বৎসর গতে ঐ পুত্রের নিধনসম্ভাবনা শ্রুতমাত্র তৎক্ষণাৎ বিক্রমাদিত্য স্বয়ং সেই বিপ্রের নিবাসে যাইয়া বিপ্রকে সান্ত্বনা করিয়া ঐ মৃত পুত্রকে মস্তকে লইয়া বহির্গত হইলেন এবং তদবধি লব্ধব্যমর্থং লব্ধব্যমর্থং এই সমস্যা পৌনঃপুন্য উচ্চারণ করত ক্ষিপ্তের ন্যায় দেশবিদেশ ভ্রমণ করেন। শেষ এক দেশে এক দ্বিজের নিবাসে পহুঁছেন সেই ব্রাহ্মণের নিকট তদ্দেশের রাজকন্যা ও পাত্রকন্যা ও সাধুকন্যা ও প্রহরিকন্যা প্রত্যহ আসিয়া শাস্ত্র অধ্যয়ন করেন দৈবাৎ এক দিবস অধ্যাপক কোন কর্ম্মান্তরে দেশান্তর হইলেন তাহার এক যুবা পুত্র ছিল সেই ব্যক্তি ঐ দিবস রাজকন্যাপ্রভৃতিকে সমাগতা দেখিয়া অধ্যাপনা করাইলেন পাঠানন্তর কহিলেন যে তোমারদিগের বিদ্যা সম্পূর্ণা হইয়াছে অতএব গুরুদক্ষিণা দেও কন্যাসকলে পরম হৃষ্টান্তঃকরণে কহিলেন যে প্রভো যদ্যপি আমারদিগের পরিশ্রম সফল হইয়া থাকে তবে আপনি যে দক্ষিণা প্রার্থনা করিবেন তাহাই

দিব আমারদিগের অদেয় কি আছে পরে অধ্যাপকপুত্র ইন্দ্রিয়চাপল্যপ্রযুক্ত নির্লজ্জ হইয়া কহিলেন যে তোমরা চারি জনে আমাকে স্বামিত্বে বরণ করহ রাজকন্যাপ্রভৃতি রাজা বিক্রমাদিত্যের সহিত বিবাহ বাঞ্ছায় অহরহঃ শিব পূজা করিতেন সে কামনা গুরুদক্ষিণায় দক্ষিণান্তহওয়াতে প্রাণান্ত হইয়া স্বীকার করিলেন এবং প্রতিজ্ঞাপালন অবশ্যকর্ত্তব্য জানিয়া কহিলেন যে অদ্যরাত্রে আপনি অমুক স্থানে অবস্থান করিবেন আমরা আসিয়া বরণ করিব।' দৈবায়ত্ত ঐ পূর্ব্বোক্ত ক্ষিপ্ত অর্থাৎ ছদ্মবেশি রাজা বিক্রমাদিত্য তৎকালীন উপস্থিত ছিলেন তিনি ই হারদিগের উভয় পক্ষীয় প্রশ্নোত্তর শুনিয়া এতাবদ্বৃত্তান্ত অধ্যাপকের গেহিনীকে সুবিদিত করিলেন তৎশ্রবণে ব্রা হ্মণী রাত্রি উপনীতা হইবামাত্র পুত্রকে গৃহমধ্যে বদ্ধ করি য়া রাখিলেন ইত্যবসরে ঐ প্রসিদ্ধ ক্ষিপ্ত তথাহইতে বহি র্গত হইয়া রাজকন্যাপ্রভৃতির সঙ্কেত স্থানে সংগোপ নে রহিলেন তদুত্তরে প্রথম প্রহরে রাজকন্যা অধ্যাপক পুত্রসম্বোধনে জিজ্ঞাসা করাতে ছদ্মবেশি বিক্রমাদিত্য হুঙ্কারদ্বারা উত্তর করিলেন তাহাতে রাজকন্যা মাল্যপ্র দান করিবামাত্র তৎক্ষণাৎ ছদ্মবেশী ছলক্রমে আত্মপ রিচয়ার্থে কহিল যে লব্ধব্যমর্থং ইহাতে রাজকন্যা ক্ষি প্তের সহিত যোজনার সম্ভাবনা ভাবনাপূর্ব্বক শিরে করা ঘাত করিয়া কহিলেন যে লভতে মনুষ্যঃ অর্থাৎ যাহা প্রাপ্য তাহাই মনুষ্য পায়। পরে দ্বিতীয় প্রহরে ঐ প্র কারে পাত্রকন্যার মাল্যপ্রদানহওয়াতে ক্ষিপ্ত ঐ সমুদায় এক চরণ পাঠ করিবাতে পাত্রকন্যা কহিলেন যে দেবো ঽপি তংবারয়িতুং ন শক্তঃ অর্থাৎ দেবতাও তাহা বা রণ করিতে পারেন না তদনন্তর তৃতীয় প্রহরে সাধুকন্যা ঐ রূপ ভ্রমে ভ্রান্ত হইয়া মাল্যদান করাতে ক্ষিপ্ত অর্দ্ধ

শ্লোক কহাতে সাধুকন্যা তৃতীয় চরণ পূরণ করিলেন যে অতো ন শোচামি ন বিস্ময়োমে অর্থাৎ এইপ্রযুক্ত আমি শোচনা করি না এবং আমার আশ্চর্য্য বোধ হয় না। পশ্চাৎ প্রহরিকন্যা চতুর্থ প্রহরে ঐ পূর্ব্বোক্ত মতে স্বামিত্ববরণকরাতে ছদ্মবেশী তিন চরণ পাঠ করিলেন তাহা শুনিয়া প্রহরিকন্যা কহিলেন যে ললাটলেখোন পুনঃপ্রয়াতি অর্থাৎ অদৃষ্টের লিপির অন্যথা হয় না। ইহা কহিবামাত্র সমস্যা পূর্ণহওয়াতে ঐ পূর্ব্বোক্ত ব্রাহ্মণপুত্র পুনঃসজীব হইল তদনন্তর রাজা বিক্রমাদিত্য সর্ব্বারম্ভে রাজধানীতে প্রবিষ্ট হইয়া বিপ্রকে তাঁহার মৃত পুত্র জীবন্যাসপূর্ব্বক সমর্পণ করিলেন। ফলিতার্থ কবিতার্থ এই যে মনুষ্য যাহা প্রাপ্য বস্তু তাহাই পায় দেবতাও তাহা বারণ করিতে পারেন না অতএব শোচনা করি না ও আশ্চর্য্য বোধ হয় না যেহেতুক অদৃষ্টের লিপি পুনর্ব্বার হয় না।

During the reign of the mighty Vikramadityu, a brahmun lost all his children as soon as they were born. He performed many acts of propitiation to the gods, without obtaining any relief, and was at length led erroneously to lay the blame of his failure at the door of his sovereign. Having, in this mood, one day approached the monarch, he loaded him with abuse. 'O king,' said he, 'it is through your unrighteousness that my children die.' The monarch replied, 'What cause is there for anxiety? Send me information the sixth day after your

next is born, and I will provide a remedy. Soon after a son was born to him; and in obedience to the royal command, he sent intelligence of the event to the king who immediately proceeded to the house of the brahmun, and laid himself down at the threshold of the birth chamber. In the dead of the night, Brumha came to write the destiny of the child on it's forehead, and was in the act of entering the door, when he perceived that it had been closed by Vikramadityu. Enraged at the obstruction, he ordered him to open it. The monarch refused obedience until he knew who it was that made the request. Brumha said, I am Brumha who write the destinies. Hearing this the king was overwhelmed with joy, and said, O Bidhata, since you have condescended to become visible to me, grant my request; instruct me in the destiny you inscribe on the forehead of the child. Bidhata replied, I will inform you of it when I return from the chamber. He then proceeded to write on his forehead his future destiny, and was on the point of departing, when the monarch inquired what he had inscribed, to which Brumha replied, "The term of his life is limited to one year." The monarch used every form of supplication for the prolongation of the child's

existence, but Bidhata only replied, 'Man receives that which is his due; and nothing beyond it, but I am gratified with your humble entreaty, and engage to restore the child to life, if any one can be found to fill up the couplet of which I have pronounced a portion.' Rising in the morning, the monarch informed the brahmun of the events of the night, and inspiring him with hope, returned to his capital. The year being completed, and the king having heard of the death of the child, repaired to the house of the brahmun, and after consoling him, placed the dead child on his head and departed. He then wandered through various countries, like a maniac, continually pronouncing the words of the couplet, "That which is his due." At length he arrived at the house of a brahmun, to whom the daughter of the king, of the minister, of a merchant, and of a head constable daily resorted for instruction. One day the brahmun had occasion to leave the country, and his son seeing the ladies come as usual for their lessons, gave them instruction himself, and then said, your studies are now complete; bestow therefore on me the gift of dismissal. The ladies overcome with joy, said, 'Since our studies are now completed, do you name the gift you require,

and we will immediately bestow it; what is there we can refuse you?' The youth, inflamed with passion, banished all modesty, and requested them all to marry him. The ladies had been worshipping Shivu night and day that they might obtain Raja Vikramadityu for their spouse. To bestow the gift required of them would be to destroy their hopes; but though buried in distress they agreed to the wishes of the youth, and knowing that a promise cannot be broken, requested him to repair at night to a certain spot, where they promised to bestow on him the necklace. The king, Vikramadityu, disguised as a maniac, happened to be in the vicinity, and overhearing the conversation, gave intelligence of the transaction to the mother of the young man, who on the approach of night locked him up in the house. In the mean time, the maniac repaired to the appointed place, and concealed himself. At the first hour of the night, the king's daughter came to the spot and called on the youth, when the disguised monarch, responded to her. As soon as the girl had placed the necklace over his neck, he pronounced the words 'That which is his due,' in order that she might know whom she had selected for a husband. The king's daughter, confound-

ed at the prospect of uniting herself to a maniac, struck her head with her hand and said, 'that he receives.' At the second hour of the night the daughter of the minister having arrived and given him the necklace, the maniac pronounced the line, 'That which is his due, that he receives;' on which the girl replied, 'The gods cannot prevent it.' At the third hour of the night the daughter of the merchant arrived, and having erroneously given him the necklace, the maniac repeated the whole line of the verse, 'That which is his due, that he receives; the gods cannot prevent it,' and the girl filled up another portion of the couplet, by saying; 'Hence I neither lament nor feel surprize.' At the fourth hour the daughter of the constable also arrived, and having followed the example of the other three, the maniac repeated the three portions of the verse, on which the girl repeated the concluding portion, ''That which has been inscribed by fate cannot be altered.' The couplet having been thus completed, the deceased child was restored to life. The king Vikramadityu soon after returned to his capital, with all his attendants, and bestowed the living child on the brahmun. The signification of this couplet is, this; 'men receive that which is destined for

them ; the gods cannot prevent it ; hence there is no cause for regret or surprize, for that which has been inscribed cannot be effaced.'

১০৪। বলবন্তং চিকিৎসয়েৎ।

104. *Let the most inveterate be first attended to.*

উপস্থিতে বহুবিধে রোগে পিত্তাদিদোষজে। হীনা হিতকরংত্যক্ত্বা বলবন্তং চিকিৎসয়েৎ। ইতি আয়ুর্বেদে।

পিত্তাদি দোষে অনেক প্রকার রোগ উপস্থিত হইলে হীন অহিতকর যে ব্যাধি তাহাকে ত্যাগ করিয়া বলবান রোগের চিকিৎসা করিবেক।

When the body is afflicted with bile and other such diseases, let the slight complaints which only occasion inconvenience, be disregarded, and the most important be attended to.

১০৫। কালস্য কুটিলা গতিঃ।

105. *How strange the progress of events!*

যাবৎ কণ্ঠাগতাঃ প্রাণা যাবন্নাস্তি নিরিন্দ্রিয়ং। তাবচ্চিকিৎসা কর্ত্তব্যা কালস্য কুটিলা গতিঃ। ইতি বৈদ্যকঃ।

যাবৎ কণ্ঠাগত প্রাণ না হয় এবং যাবৎ ইন্দ্রিয় স্পন্দ রহিত না হয় তাবৎ চিকিৎসা করা উচিত যেহেতুক কালের কুটিলা গতি।

Till the spirit of life reaches the throat, and

till the senses cease from all exertion, medical exertion is proper, for the progress of events is most strange.

১০৬ । শরীরং ব্যাধিমন্দিরং ॥

106. *The body is the temple of disease.*

দুঃখোপকারসচ্চর্য্যাজ্ঞানং যত্র ন ভাস্বরং। বৃথা ব হতি তজ্জীবঃ শরীরং ব্যাধিমন্দিরং। ইতি বাশিষ্ঠ রা মায়ণং।

যেকালীন হনুমান্ দেব জানকীর উদ্দেশে সমুদ্র উল্লং ঘন করিয়া লঙ্কায় গমন করেন তৎকালীন সমুদ্রমধ্যস্থ বৃহৎশরীরী মৈনাক পর্ব্বত হনুমান্দেবকে আতিথ্য স্বী কারপ্রযুক্ত কহিতেছেন যে হে হনুমান্ কিঞ্চিৎকাল আ মার প্রস্তরময় শরীরে বিশ্রাম করিয়া চরিতার্থ করহ যে হেতুক পরদুঃখেতে উপকার ও সদাচরণজ্ঞান যে দে হেতে স্ফূর্ত্তি না হয় সে ব্যক্তি এই ব্যাধির মন্দির শরীর কে বৃথা ধারণ করে।

When Hunooman, with Sheeta in his eye, was crossing the sea, on his way to Ceylon, the vast mountain Minak, situated in the sea, intreated him to partake of the rights of hospitality, saying, 'O Hunooman, repose yourself for a short time on my rocky bosom, and gratify my wishes, for he who does not employ himself in assisting others, or in the display of courtesy, occupies in vain, this body the temple of disease.'

১০৭। শরীরমাদ্যং খলু ধর্ম্মসাধনং ॥

107. ***The body is the first occasion of holiness.***

অয়ি ক্রিয়ার্থং সুলভং সমিৎকুশং জলান্যপি স্নান বিধিক্ষমানি তে। অয়ি স্বশক্ত্যা তপসে প্রবর্ত্তসে শরীরমাদ্যং খলু ধর্ম্মসাধনং। ইতি কুমারসম্ভবঃ।

যে কালীন উমা মহাদেবের তপস্যায় প্রবৃত্তা তৎকালীন মহাদেব ব্রহ্মচারিরূপে তপোবনে প্রবেশ করিয়া ছলেতে কহিতেছেন যে হে উমে ক্রিয়াহেতুক যে সমিৎ ও কুশা ইহা সুলভ বটে এবং স্নান বিধিযোগ্য যে জল সমূহ তাহাও সুলভ কিন্তু তুমি আপন শক্তিঅনুসারে তপস্যায় প্রবৃত্ত হইয়াছ কি না যেহেতুক ধর্ম্মসাধনের নিমিত্তে শরীর আদি কারণ অতএব শক্তি অতিক্রম করিয়া তপস্যাতে প্রবৃত্ত হইলে শরীর নষ্ট হয় ॥

When Ooma was employed in devout austerities to Muhadevu, the god appeared in the holy forest in the disguise of a brumhucharee, and said to her by way of stratagem, 'O Ooma, the sacrificial wood and the grass required for religious acts, as well as the water requisite for the performance of ablutions are easily obtained; but have you not entered upon austerities beyond your bodily strength? The body is indispensible to the performance of holy actions; if therefore you are engaged in austerities which your frame cannot sustain, you will only destroy your body.'

১০৮। প্রপেদিরে প্রাক্তন জন্মবিদ্যাঃ ॥

*108. They receive the knowledge entailed by former births.*

তাং হংসমালাঃ শরদীব গঙ্গাং মহৌষধীর্নক্তমিবাত্ম ভাসঃ। স্থিরোপদেশামুপদেশকালে প্রপেদিরে প্রাক্তন জন্ম বিদ্যাঃ। ইতি কুমারসম্ভবঃ ॥

ভগবতীর নীতিশিক্ষাকালীন কালিদাস কবি বর্ণন করিয়াছেন যে যেমন শরৎ কালে গঙ্গার নির্ম্মল জলে হংসমণ্ডলি আপনাহইতে প্রকাশিত হয় এবং যেমন পর্ব্বতাদিস্থ ওষধিসকল রাত্রি কালে আপনাহইতে দীপ্তিমান হয় সেইরূপ পূর্ব্বজন্মার্জ্জিতা যে বিদ্যা তাহা উপদেশকালে ভগবতীর শরীরে আপনাহইতে স্ফূর্ত্তি হইয়া ছিল ॥

When Bhuguvutee was studying the shastrus which treat of morality, Kalee-dass, the poet said, 'As at the close of the rains when the waters of the Ganges are pure, the ducks and geese resort to the river of their own accord; as the jewels in the mountains shine with their native lustre during the night, so the knowledge acquired in former births, buds forth of its own accord when Bhuguvutee is receiving instruction.

১০৯। অপরম্বা কিং ভবিষ্যতি ॥

*109. What else will happen?*

ভোজনং যত্র কুত্রাপি শয়নং হট্টমন্দিরে। মরণং গোমতীতীরে অপরম্বা কিং ভবিষ্যতি। ইতীতিহাসঃ।

এক ব্রাহ্মণ জ্যোতির্বেত্তা ললাটলিপি পাঠ করিয়া মনুষ্যের শুভাশুভ জ্ঞান করিতে পারক ছিলেন দৈবাৎ এক দিবস. মাংসশূন্য এক নৃমুণ্ড দেখিয়া তাহার অদৃষ্ট চিহ্ন দৃষ্টি করিয়া ঐ পূর্ব্বোক্ত শ্লোক পাঠ করিলেন যে এই ব্যক্তির যে সে স্থানেতে ভোজন এবং হাটের মধ্যে শয়ন তথা গোমতীতীরে অর্থাৎ গোভাগাড়ে মরণ দেখিতেছি কিন্তু অপরম্বা কি হইবেক এপ্রযুক্ত ঐ মুণ্ডকে লইয়া বস্ত্রাচ্ছাদিত করিয়া সঙ্গোপনে আপন নিকেতনে রত্নতুল্য যত্নে রাখিলেন এবং ব্রাহ্মণীকে কহিলেন যে বস্ত্রমধ্যে কোন অস্পৃশ্য বস্তু আছে ইহা কদাচ স্পর্শ করিবা না কিন্তু স্বভাবতঃ স্ত্রীজাতি পুরুষের নিষিদ্ধাচরণ করে এপ্রযুক্ত ঐ ব্রাহ্মণী ত্বরান্বিত হইয়া ঐ বস্ত্র নিষ্কর্ষণ করিয়া মুণ্ড দেখিয়া জ্ঞান করিল যে এই মুণ্ড আমার স্বামির কোন প্রিয়তমা স্ত্রীর হইবেক যেহেতুক আত্যন্তিক আসক্তি ছিল এনিমিত্তে অদ্যাপি ঐ মুণ্ড যত্ন করিয়া রাখিয়াছিলেন অতএব ইহার সমুচিত করিতেছি এই ঈর্ষ্যাপ্রযুক্ত ঐ মুণ্ডকে সুচূর্ণ করিয়া বিষ্ঠাতে নিক্ষেপ করিল। পরন্তু ব্রাহ্মণ তদ্বৃত্তান্ত জ্ঞাত হইয়া অপরম্বার ফল প্রত্যক্ষ দেখিলেন ॥

' An astrological brahmun, had accquired the faculty of reading on the forehead, the good or evil destiny of men. Happening one day to meet with a skull, he thus decyphered the destiny inscribed on it, " the owner of this skull will eat where he can, will sleep in the market place, and die where the bones of cows are thrown; what will happen afterwards?" He carefully folded up the skull in cloth, and pre-

served it with great secrecy as though it had been a jewel, and told his wife that the wrapper contained something which she must by no means touch. But women always do that which the men forbid. Hence the brahmunee, lost no time in unfolding the cloth; and on discovering the skull, said, 'It must have belonged to some favorite wife of my husband's; he must have been warmly attached to her, and hence the extraordinary care he takes of her skull. I will revenge myself on it.' Enflamed with jealousy, she reduced the skull to a powder, and cast it among filth. The brahmun hearing of the circumstance, said, "here is explained the meaning of the sentence 'what will happen afterwards?"

১১০ ইদমধিকং।

110. *What more?*

পিত্রানীতে বরে দানং মালিন্যা বিদিতে নহি। সহ যোগঃ কুভৃত্যেন মমেদমধিকং হরে। ইতি পদ্মপুরাণোক্ত সুলোচনা বাক্যং॥

সুলোচনা কহিতেছেন অহে কৃষ্ণ আমার কপালক্রমে পিতার আনীত যে বর এবং মালিনীর বিদিত যে বর এ উভয়েতে বিবাহ না হইয়া এক কুভৃত্যের সহিত যোগ হইল অতএব আমার এ অধিক আর কি হইবেক বুদ্ধির অগোচর॥

Soolochuna says, O Krishnu, through my

evil destiny, instead of being married either to the bridegroom selected by my father, or to him whom the wife of the gardener had fixed upon, I am united to a vile servant ; what farther will happen, I cannot tell ?

১১১ । ন যযৌ ন তস্থৌ ।।

111. *Neither able to go nor to remain.*

তংবীক্ষ্য বেপথুমতী সরসাঙ্গযষ্টির্নিক্ষেপ এব পদমুদ্ধৃতমর্পয়ন্তী । মার্গাচলব্যতিকরাকুলিতেব সিন্ধুঃ শৈলাধিরাজতনয়া ন যযৌ ন তস্থৌ ।। ইতি কুমারসম্ভবঃ ।।

শিবনিন্দাশ্রবণ করিয়া পার্ব্বতী বিরক্তা হইয়া গমন করিলেন সম্মুখে মহাদেব পথরোধ করিয়া দণ্ডায়মান হইলেন এই কালীন বর্ণনা করিয়া কবি কালিদাস কহিতেছেন যে শৈলাধিরাজতনয়া পার্ব্বতী শিবদর্শন করিয়া যষ্টির ন্যায় শুষ্কাঙ্গ সরস হইয়া যে স্থান হইতে পা তুলিয়াছিলেন সেই স্থানেই উদ্ধৃত পদ অর্পণ করিলেন এমতে তিনি যাইতে পারিলেন না থাকিতেও পারিলেন না যেমন নদীমধ্যে পর্ব্বত পতিত হইলে সে নদী ব্যাকুলা হইয়া যাইতেও পারে না থাকিতেও পারে না ।।

Parvutee, vexed at the reproaches of Shivu, her husband, took her departure; but he planted himself before her, and obstructed her progress. Kalee-dass the poet, in allusion to this event says, Parvutee, the daughter of the Himaluyu, becoming shrivelled to the tenuity of a stick at the sight of Shivu, placed her foot again on the same spot from whence

she had lifted it, unable either to remain or to proceed; as a river into which a great rock has been cast, is thrown into perturbation and is unable either to advance or to remain.

১১২। অন্নচিন্তা চমৎকার ॥

112. *Anxiety about one's daily bread is most distressing.*

দরিদ্রস্য গুণাঃ সর্ব্বে ভস্মাচ্ছাদিত বহ্নিবৎ। অন্নচিন্তা চমৎকারকাতরে কবিতা কুতঃ ॥ ইতি কবিবাক্যং ॥

নবরত্নের প্রধান রত্ন কবি কালিদাসকে বিক্রমাদিত্য সভায় পরাজয়করণার্থে বররুচিপ্রভৃতি কএক জন কালিদাসের স্ত্রীর নিকট এই ভিক্ষা চাহিয়াছিলেন যে অদ্য তোমার স্বামির বহির্গমনকালীন অন্ন নাই এই বাক্য কহিবা তাহাতে ঐ মত কহাতে কালিদাস কবি সভাতে সমাগত হইলে নৃপতির সমস্যাপূরণে তৎপর না হওনে বিমনস্ক অনুমানে রাজা প্রশ্নকরাতে কবি কালিদাস উত্তর করিতেছেন যে মহারাজ যে ব্যক্তি দরিদ্র হয় তাহার সমস্ত গুণ ভস্মাচ্ছাদিত অগ্নির ন্যায় প্রকাশ পায় না যে হেতুক অন্নচিন্তা অতি চমৎকার অতএব কাতর হইলে কবিত্ব কোথায় হয় অর্থাৎ কদাচ হয় না ॥

King Vikramadityu, hoping to overcome Kalee-dass, the first of the nine jewels of poetry, sent Vuru-roochee and several others to make this request to his wife, that when her husband should take his departure, she should say, there is no food in the house. She followed their advice, and Kalee-dass proceeded to

the royal assembly. The king thinking he would be distressed at being unable to unravel the riddle, propounded it to him (in the words first quoted.) Kalee-dass replied, O king, the virtues of a poor man are concealed, as the fire is smothered under a heap of ashes, and cannot shew itself; what can be more distressing than anxiety about one's daily food? When the mind is distracted, the poetic flame cannot appear.

১১৩। আশা বৈতরণী নদী॥

113. *Hope is like the river Viturunce.**

ক্রোধো বৈবস্বতো রাজা আশা বৈতরণী নদী। বিদ্যা কামদুঘা ধেনুঃ সন্তোষো নন্দনং বনং॥ ইতি রাজা বিক্রমাদিত্য বাক্যং॥

রাক্ষসী রাজা বিক্রমাদিত্যকে সমস্যাদেওয়াতে রাজা এই শ্লোকে সমস্যা পূরিয়াছিলেন যে মনুষ্যের ক্রোধ যমরাজের তুল্য অর্থাৎ ক্রোধ বিনাশকারক এবং আশা বৈতরণী নদীর সমান অর্থাৎ আশার পার নাই এবং বিদ্যা কামধেনুসদৃশী অর্থাৎ বিদ্যার দ্বারা সকল ইষ্ট লাভ হয় এবং সন্তোষই আনন্দবন অর্থাৎ মনস্তুষ্ট থাকিলেই সকল সম্পত্তি॥

A Rakshusee having given the king Vikramadityu this portion of a couplet, he thus completed it. The wrath of man is awful as the regent of death, for wrath leads to destruc-

* The Indian Styx.

tion; hope is like the Viturunee, for to it there is no bound; wisdom is like the fabled cow, for wisdom puts one in possession of all he desires; and content is like a forest of delights, for he who is content, possesses every thing.

১১৪। বিষস্য বিষমৌষধং॥

114. *Poison is the remedy for poison.*

দৃষ্টিং দেহি পুনর্ব্বালে হরিণায়তলোচনে। শ্রূয়তে হি পুরা লোকে বিষস্য বিষমৌষধং॥ ইতি শৃঙ্গারতিলকং।

কবি কালিদাস কোন নায়িকাসম্বোধনে রহস্যক্রমে কহিতেছেন যে হে মৃগাক্ষি তুমি একবার দৃষ্টি করিয়াছ পুনর্ব্বার দৃষ্টি দেও যে স্নিগ্ধ হই কারণ পূর্ব্বাপর শ্রুত আছে যে বিষের ঔষধ বিষ॥

The poet Kalee-dass, calling out to a female, in a joke, said, O deer-eyed one, once have you looked at me; cast a second glance and cool my passions, for it has long been said, that poison cures poison.

১১৫। ক্রোড়ে মনোধাবতি॥

115. *The mind clings to the place of nativity.*

বাসঃ কাঞ্চনপিঞ্জরে নৃপকরাম্ভোজৈস্তনূমার্জ্জনং ভক্ষ্যং স্বাদু রসালদাড়িমফলং পেয়ং সুধাভং পয়ঃ। পাঠঃ সংসদি রামনাম সততং ধীরস্য কীরস্য মে হাহা হন্ত তথাপি জন্মবিটপিক্রোড়ে মনোধাবতি॥ ইতি কবিবাক্যং॥

কোন রাজা শুক পক্ষিকে স্বর্ণপিঞ্জরে রাখিয়াছেন

শুক সর্ব্বদা বন গমনকারণ পলায়নের চেষ্টা করিতে ছে এই কালীন কোন ব্যক্তি কবি কহিতেছেন কি আ শ্চর্য্য শুককে মহারাজ স্বর্ণ পিঞ্জরে রাখিয়াছেন এবং হস্তপদ্মকরণক তনু মার্জ্জন করিতেছেন এবং ভক্ষণার্থে রসাল দাড়িম্ব ফল অথচ পানার্থে অমৃততুল্য দুগ্ধ দিতে ছেন এবং সর্ব্বদা রামনাম পাঠ করাইতেছেন অথচ জ্ঞানি ব্যক্তি সকল প্রশংসা করিতেছেন কিন্তু তথাপি শুক পক্ষি বনগমন চেষ্টা করিতেছে যেহেতুক জন্মস্থান বন হইয়াছে অতএব সকল সুখাপেক্ষা জন্মস্থানবাসে অধিক সুখ ॥

A certain king placed a parrot in a golden cage, yet the parrot was incessantly longing for the forest. Hereupon a poet remarked, how astonishing is this ! the monarch has given the parrot a golden cage ; he strokes its body with his own auspicious hand ; for its food, he gives it the delicious pomegranate ; for its drink, milk resembling the water of immortali-ty ; he is always teaching it the name of Ramu ; the wise are continually praising it ; yet the parrot is impatient for the forest. The forest is its native home, and a residence there is superior to every other enjoyment.

১১৬। সফলং জ্যোতিষং শাস্ত্রং ॥

**116.** *The astronomical shastrus are efficacious.*

বিফলান্যন্যশাস্ত্রাণি বিবাদস্তেষু কেবলং। সফলং

জ্যোতিষং শাস্ত্রং চন্দ্রার্কৌ যত্র সাক্ষিণৌ॥ ইতি জ্যোতিষদীপিকা ॥

অন্যান্য শাস্ত্র বিফল যেহেতুক তাহাতে কেবল বিবাদ মাত্র কিন্তু জ্যোতিষ শাস্ত্র সফল কারণ চন্দ্রসূর্য্য তাহার সাক্ষিস্বরূপ হইয়াছেন ॥

The other shastrus are inefficacious, because they are filled with contending opinions; but the astronomical shastrus are efficacious, for the sun and the moon are their witnesses.

১১৭ ॥ মধ্বভাবে গুড়ং দদ্যাৎ ॥

117. *Where honey is wanting, give treacle.*

যবাভাবে তু গোধূমং মুদ্গাভাবেপি মাষকং। মধ্বভাবে গুড়ং দদ্যাদ্ঘৃতাভাবে তু তৈলকং। ইত্যগস্ত্যসংহিতা ॥

যবের অভাবেতে গোম দিবেক এবং মুগের অভাবে মাষকলাই দিবেক তথা মধুর অভাবে গুড় দিবেক এবং ঘৃতের অভাবে তৈল দিবেক।

Where there is no barley, give wheat; where there is no moog, give kidney beans; where there is no honey, give treacle; where there is no clarified butter, give oil.

১১৮। যদন্নঃ পুরুষোরাজং স্তদন্নাঃ পিতৃদেবতাঃ ॥

118. *Let the son offer to his ancestors the food he can obtain.*

ইদং ভুঙ্ক্ষ্ব মহারাজ প্রীতো যদশনাবয়ং। যদন্নঃ পুরুষোরাজং স্তদন্নাঃ পিতৃদেবতাঃ। ইতি রামায়ণং ॥

শ্রীরামচন্দ্র ফলমূলদ্বারা পিণ্ডদান করিয়া পিতাকে কহিতেছেন হে মহারাজ ইহাই ভোজন করহ এইক্ষণে আমরা ফলমূল ভক্ষণ করি অতএব পুরুষের যখন যে দ্রব্য লাভ হয় সেই দ্রব্য পিতৃদেবতাকে দিতে পারে ॥

Ram-chundru, having offered the funeral cake composed of fruits and flowers, thus addressed his father, O sovereign, partake of this ; we are now living on fruits and flowers, we can but offer to our ancestors the food we can ourselves obtain.

১১৯। ষড়্ভিঃ কর্ণো নিপাতিতঃ ॥

119. *By six was Kurnu destroyed.*

ত্বয়া ময়া চ কুন্ত্যা চ ধরণ্যা বাসবেন চ। যামদগ্ন্যেন রামেণ ষড়্ভিঃ কর্ণো নিপাতিতঃ ॥ ইতিভারতং ॥

অর্জুনপ্রতি শ্রীকৃষ্ণ কহিতেছেন যে তোমার দ্বারা ও আমার দ্বারা এবং কুন্তীর দ্বারা তথা পৃথিবীর দ্বারা এবং ইন্দ্রের দ্বারা তথা পরশুরামের দ্বারা এই ষড়েতে করিয়া কর্ণ যে মহাবীর তাঁহার পতন হইল ॥

Krishnu says to Urjoon, through you and through me, through Koontee and by means of the earth, through Indru and through Pursooram, through the exertions of these six was the mighty Kurnu brought to destruction.

১২০। আদ্যন্তে মহতী পূজা।

120. *Perform a great poojah at the beginning and the end.*

প্রত্যহং হোময়েন্মন্ত্রৈস্ত্রিসন্ধ্যং পূজয়েৎ শুচিঃ। আদ্যন্তে মহতী পূজা সর্ব্বান্তে বা হুতং প্রিয়ে॥ ইতি নীল তন্ত্রে॥

মহাদেব পার্ব্বতীসম্বোধনে কহিতেছেন যে শুচি ব্যক্তি প্রত্যহ মন্ত্রদ্বারা হোম করিবেক এবং ত্রিসন্ধ্যা পূজা করিবেক অথচ আদি অন্তে মহতী পূজা করিবেক এবং সর্ব্বান্তে পূর্ণাহুতি দিবেক॥

Muha-devu, calling to Parvutee says, the virtuous will daily offer oblations with holy texts, and perform acts of worship thrice a day, and at the beginning and the close perform a greater act of worship, and at the end of all, offer a larger quantity of clarified butter.

১২১। গতা বহুতরা কান্তে স্বল্পা তিষ্ঠতি শর্ব্বরী॥

121. *The night is nearly passed, but little remains of it.*

গতা বহুতরা কান্তে স্বল্পা তিষ্ঠতি শর্ব্বরী। ইতি চিত্তে সমাধায় কুরু সজ্জনরঞ্জনং। ইতীতিহাসঃ॥

ওহে স্ত্রি অনেক নিশা গতা হইয়াছে কিঞ্চিদ্বক্রী আছে অতএব আর কিছু কাল মন স্থিরকরত সজ্জনের মনোরঞ্জন করহ॥

O woman, the night is nearly passed, but

little of it remains; wherefore for a little while longer, fix your attention (on the dance) and gratify the excellent.

১২২। শাপাদপি শরাদপি ॥

122. *Whether by imprecation or by the dart.*

অগ্রতশ্চতুরো বেদাঃ পৃষ্ঠতঃ সশরং ধনুঃ। উভাভ্যাঞ্চ সমর্থোঽহংশাপাদপি শরাদপি ॥ ইতি যামদগ্ন্য বাক্যং ॥

যে কালীন শ্রীরামচন্দ্র মিথিলাতে ধনুর্ভঙ্গ করিয়া জানকীসহিত অযোধ্যাপুর গমন করেন তৎকালীন পরশুরামের সহিত পথিমধ্যে যুদ্ধ উপস্থিতহওয়াতে পরশুরাম কহিতেছেন যে হে রামচন্দ্র আমার অগ্রেতে চারি বেদ আছে এবং পৃষ্ঠদেশে ধনুর্বাণও আছে অতএব অভিশাপদ্বারা কিম্বা শরদ্বারা যে প্রকারে হউক উভয়েতেই তোমাকে জয় করিতে আমি সমর্থ ॥

When Ram-chundru having broken the bow in Mithila, was proceeding with Janukee to Uyodhya, he encountered Pursooram in the way, who thus addressed him; O Ram-chundru, before me, (that is in my mouth) are the four Vedus; behind me my quiver; I am therefore able to destroy you either by imprecations or by a dart.

১২৩। নাস্তি গ্রামঃ কুতঃ সীমা ॥

123. *If the village do not exist, where is its boundary?*

নাস্তি গ্রামঃ কুতঃ সীমা নাস্তি বিদ্যা কুতো যশঃ। নাস্তি জ্ঞানং কুতো মুক্তির্ভক্তির্নাস্তি কুতস্তু ধীঃ।

গ্রাম নাই তাহার সীমা কোথায় এবং বিদ্যা নাই তাহার যশ কোথায় এবং জ্ঞান নাই তাহার মুক্তি কোথায় এবং ভক্তিব্যতিরেকে জ্ঞান কোথা হয়।

If the village do not exist, where is its boundary? if there be no wisdom, where is renown? if there be no (divine) knowledge, where is final liberation? and without faith, how can divine knowledge be acquired?

১২৪। য এব লোকঃ স এব ধর্ম্মঃ ॥

124. *As is the man, so is his holiness.*

য এব তাতঃ স এব পুত্রঃ য এব যোগঃ স এব বোধঃ। যদেব চেতস্তদেব কর্ম্ম য এব লোকঃ স এব ধর্ম্মঃ ॥ ইতি মহাজনগৃহীত বাক্যং ॥

যেমন পিতা তেমনি পুত্র হয় এবং যেমন সংসর্গ তেমনি বুদ্ধি হয় তথা যেমন চিত্ত তেমনি কর্ম্ম হয় এবং যেমন লোক তেমনি ধর্ম্ম হয় ॥

As is the father, so is the son; the knowledge of every one corresponds with the society in which he moves, and his actions with his ideas; as is the man, so is his holiness.

১২৫। স্থানস্থিতঃ কাপুরুষোঽপি সিংহঃ ॥

125. *Even an ignoble man in high station is powerful as a lion.*

জানামি রে সর্প তব প্রভাবং কণ্ঠস্থিতো গর্জ্জসি শঙ্ক

রস্য। স্থানং প্রধানং ন বলং প্রধানং স্থানস্থিতঃ কাপু রুষোঽপি সিংহঃ॥

এক দিন মহাদেবের নিকটে গরুড় উপস্থিত হইলে গরুড়কে দেখিয়া মহাদেবের কণ্ঠস্থ সর্প গর্জ্জন করিতে লাগিল তাহাতে গরুড় সর্পকে সম্বোধন করিয়া কহিলেন অরে সর্প তোমার প্রতাপ জানি ইদানী মহাদেবের কণ্ঠে থাকিয়া গর্জ্জন করিতেছ অতএব স্থানই প্রধান বল প্রধান নহে স্থানবিশেষে থাকিলে কাপুরুষও সিংহতুল্য হয়।

Guroor the divine bird, having one day visited Muha-devu, the serpent which surrounds his neck, at sight of the bird began to hiss, upon which Guroor calling out to him said, O serpent, I know your dignity; placed around the neck of Muha-devu, 'you hiss through pride; station is every thing, strength nothing. Elevated to a high station, even the ignoble appear lions.

১২৬। পরোঽপি হিতবান্ বন্ধুঃ॥

**126.** ***A stranger who gives good advice is a friend.***

পরোঽপি হিতবান্ বন্ধুর্বন্ধুরপ্যহিতঃ পরঃ। অহিতো দেহজো ব্যাধির্হিতমারণ্যমৌষধং। ইতিহিতোপদেশঃ॥

উপকারী পরও বন্ধু হয় আর অনুপকারী বন্ধুও পর হয় যেমন রোগ দেহজ হইয়াও অনুপকারী হয় ঔষধ বনজ হইয়াও উপকারি॥

A stranger who gives salutary advice is a friend; a friend who gives sinister counsel is a stranger; just as disease though born out of the body is destructive, while medicine, though born in a forest is beneficial.

১২৭। তাবচ্চ শোভতে মূর্খো যাবৎ কিঞ্চিন্ন ভাষতে॥

127. *An ignorant man appears bright until he begins to speak.*

দূরতঃ শোভতে মূর্খো লম্বশাটপটাবৃতঃ। তাবচ্চ শোভতে মূর্খো যাবৎ কিঞ্চিন্ন ভাষতে। ইতি হিতোপ দেশঃ॥

বৃহৎ পরিষ্কারপরিচ্ছদপরিবৃত মূর্খ দূরহইতে শোভা পায় কিন্তু সে শোভা তাবৎ কালস্থায়িনী যাবৎ সে ব্যক্তি কোন কথা না কহে॥

An ignorant man dressed in splendid apparel, appears bright at a distance; but his beauty vanishes as soon as he begins to speak.

১২৮। গুণী গুণং বেত্তি ন বেত্তি নির্গুণঃ॥

128. *A virtuous man understands virtue, but a wicked man does not.*

গুণী গুণং বেত্তি ন বেত্তি নির্গুণো বলী বলং বেত্তি ন বেত্তি নির্ব্বলঃ। পিকো বসন্তস্য গুণং ন বায়সঃ করী চ সিংহস্য বলং ন মূষিকঃ। ইতি কবিবাক্যং॥

কোন কবি কহিতেছেন যে গুণবান্ ব্যক্তিই গুণির গুণ জানিতে পারেন নির্গুণ ব্যক্তি জানিতে পারে না এবং বলবান্ ব্যক্তিই বলবানের বল জানে বলহীন ব্যক্তি

জানে না যেহেতুক বসন্ত ঋতুর গুণ কোকিলই অবগত কাক জ্ঞাত নহে এবং সিংহের বল হস্তীই বিদিত ইন্দুর জানে না ॥

A poet has said that a virtuous man can comprehend virtue; a wicked man cannot; A strong man understands the signification of strength, a weak man does not, just as the cuckoo is alive to the beauties of summer, while a crow is not; and as the elephant is able to estimate the strength of a lion, which the rat cannot do.

১২৯। মুনীনাঞ্চ মতিভ্রমঃ ॥

129. *Even the sages sometimes err.*

জিহ্বা টলতি ধীরস্য পাদষ্টলতি হস্তিনঃ। ভীমস্যাপি রণে ভঙ্গো মুনীনাঞ্চ মতিভ্রমঃ ॥

কদাচিৎ পণ্ডিতেরও জিহ্বা টলে ও হস্তিরো পা টলে ভীমেরো রণে ভঙ্গ হয় ও মুনিরদিগেরও ভ্রম জন্মে ॥

The tongue of the learned sometimes faulters; the foot of the elephant may stumble; even Bheem may be defeated in battle, and the sages may sometimes err.

১৩০। সুখস্যানন্তরং দুঃখং দুঃখস্যানন্তরং সুখং ॥

130. *Sorrow succeeds joy, and joy sorrow.*

সুখস্যানন্তরং দুঃখং দুঃখস্যানন্তরং সুখং। চক্রবৎ পরিবর্ত্তন্তে দুঃখানি চ সুখানি চ। ইতি মহাভারতীয়ং ॥

সুখের পর দুঃখ হয় এবং দুঃখের পর সুখ হয় যে হেতুক সুখ ও দুঃখ এই সর্ব্বদা চক্রের ন্যায় ভ্রমণ করিতেছে।

Sorrow succeeds joy, and joy sorrow, as they move in succession like the spokes of a wheel.

১৩১। শ্বঃকার্য্যমদ্য কর্ত্তব্যং॥

131. *Perform to-day the duties of to-morrow.*

শ্বঃ কার্য্যমদ্য কর্ত্তব্যং পূর্ব্বাহ্নে চাপরাহ্নিকং। নহি প্রতীক্ষতে মৃত্যুঃ কৃতমস্য ন বা কৃতং। ইতি মহাভারতীয়ং॥

কল্য যাহা কর্ত্তব্য তাহা অদ্যই করিবে এবং অপরাহ্নে ক্রিয়মাণ কর্ম্ম পূর্ব্বাহ্নেই কর্ত্তব্য যেহেতু মৃত্যু ইহা প্রতীক্ষা করেন না যে এ ব্যক্তির কর্ম্ম করিতে এখনও অপেক্ষা আছে কি না।

That which must be done to-morrow, perform to-day; let the duties of the evening be dispatched in the morning, for death never inquires whether its victim has any duties left unperformed.

১৩২। আত্মার্থে পৃথিবীং ত্যজেৎ॥

132. *For self preservation disregard the world.*

ত্যজেদেকং কুলস্যার্থে গ্রামস্যার্থে কুলং ত্যজেৎ। গ্রামং জনপদস্যার্থে আত্মার্থে পৃথিবীং ত্যজেৎ॥ ইতি ভারতং।

ধৃতরাষ্ট্রের প্রতি বিদুর কহিয়াছিলেন যে মহারাজ

তুমি দুর্য্যোধনকে ত্যাগ কর যেহেতুক এই প্রকার উক্ত আছে যে কুলরক্ষার নিমিত্তে এক জনকে ত্যাগ করিবেক আর গ্রামের নিমিত্ত কুল ত্যাগ করিবেক এবং রাজ্যের কারণ এক গ্রাম পরিত্যাগ করিবেক ও আপনার রক্ষার্থ পৃথিবী ত্যাগ করিয়াও যদি অন্যত্র প্রাণ বাঁচে তবে তাহাই করিবেক ॥

'Bidoor says to Dhriturastru, O king, forsake Doorjudhun, for it is said, scruple not to forsake any one, if it be necessary for the preservation of family honor; sacrifice your family reputation to preserve your native village; for the preservation of your kingdom, disregard your native village; and for self-preservation, sacrifice even the world.

১৩৩। নাহঙ্কারাৎ পরো রিপুঃ ॥

133. *There is no enemy greater than pride.*

নচাপত্যসমঃ স্নেহো নচ দৈবাৎ পরং বলং। নচ বিদ্যাসমো বন্ধুর্নাহঙ্কারাৎ পরো রিপুঃ ॥

সন্তানের স্নেহতুল্য স্নেহ নাই ও দৈব বলের তুল্য বল নাই এবং বিদ্যার সমান বন্ধু নাই ও অহঙ্কারের তুল্য শত্রু নাই ॥

There is no affection equal to that of a son; no strength equal to that of the gods; no friend equal to wisdom; no enemy greater than pride.

১৩৪ । নীরুজস্য কিমৌষধৈঃ ।

**134.** ***What need of medicine to the healthy?***

দরিদ্রান্ ভর কৌন্তেয় মাপ্রযচ্ছেশ্বরে ধনং । ব্যাধিত স্যৌষধং পথ্যং নীরুজস্য কিমৌষধৈঃ । ইতি মহাভারতং ॥

যুধিষ্ঠিরকে শ্রীকৃষ্ণ কহিয়াছিলেন যে হে কুন্তিপুত্র দরিদ্রসকলকে ভরণপোষণ কর ধনবন্ত ব্যক্তিরদিগকে ধন দান করিও না যেহেতু রোগি ব্যক্তিরই ঔষধ পথ্য অরোগির ঔষধে কি প্রয়োজন ॥

Shree Krishnu said to Yoodistheer, O son of Koontee, support the poor; give not your wealth to the rich; for medicine is necessary only to those who are diseased; the healthy require it not.

১৩৫ । ন চলতি খলু বাক্যং সজ্জনানাং কদাচিৎ ॥

**135.** ***The words of the virtuous are not changeable.***

উদয়তি যদি ভানুঃ পশ্চিমে দিগ্বিভাগে বিকসতি যদি পদ্মঃ পর্ব্বতানাং শিখাগ্রে । প্রচলতি যদি মেরুঃ শীততাং যাতি বহ্নির্ন চলতি খলু বাক্যং সজ্জনানাং কদাচিৎ ॥

যদি সূর্য্যদেব পশ্চিম দিগে উদয় হন এবং যদি পর্ব্বতের শৃঙ্গে পদ্ম প্রকাশ পায় ও যদি সুমেরু পর্ব্বত চলে এবং যদি অগ্নি শীতল হয় তথাপি সজ্জনের বাক্য কখনও অন্যথা হয় না ॥

Though the sun should rise in the west and the water-lily grow on the brow of a hill; though the mountain Soomeroo should be moved, and though fire should become cold, yet the words of the virtuous are unchangeable.

১৩৬। সা চাতুরী চাতুরী ॥

136. *That is watchfulness indeed.*

যা রাকা শশিশোভনা গতঘনা সা যামিনী যামিনী যা সৌন্দর্য্যবিদগ্ধতাপ্রণয়িনী সা কামিনী কামিনী। যা কান্ত স্য মুখে চিরায় বিরহে সা মাধুরী মাধুরী যা লোকদ্বয় সাধনী তনুভৃতাং সা চাতুরী চাতুরী ॥

যে রাত্রি পূর্ণচন্দ্রে শোভায়মানা এবং মেঘাদিহীনা সেই রাত্রিই রাত্রি এবং যে স্ত্রী সৌন্দর্য্য গুণে প্রণয়ান্বিতা সেই স্ত্রীই স্ত্রী আর চির বিরহি নায়কের মুখে যে মাধুর্য্য সেই মাধুর্য্যই মাধুর্য্য এবং ইহ কাল ও পর কালসাধক যে চাতুর্য্য সেই চাতুর্য্যই চাতুর্য্য।

That is indeed to be called a night in which the full moon shines, and the sky is cloudless; the woman who is beloved for her beauty, is indeed a woman; the sweetness which appears in a husband who has been long estranged, is sweetness indeed, and that is true watchfulness which provides for the present and a future state.

১৩৭। ষট্ কর্ণো ভিদ্যতে মন্ত্রঃ ॥

137. *The council which has been told in six ears is destroyed.*

ষট্ কর্ণো ভিদ্যতে মন্ত্রস্তথা প্রাপ্তস্য বার্ত্তয়া। ইতি মন্ত্রি দ্বিতীয়েন মন্ত্রঃ কার্য্যো মহীভুজা ॥ ইতি হিতোপদেশঃ ॥

ছয় কর্ণগোচর হইলে মন্ত্রণাভঙ্গ হয় এবং বার্ত্তা প্রাপ্ত হইলে মন্ত্রণাভেদ হয় অতএব রাজা দ্বিতীয় মন্ত্রির সহিতই মন্ত্রণা করিবেন।

The counsel told in six ears, (that is, to three persons,) is destroyed, and when the intelligence of it has spread, it becomes useless. Let the king therefore advise only with a second.

১৩৮। ভগবান্ ভূততাং গতঃ ॥

138. *Bhuguvan became a spirit.*

চক্রং সেব্যং নৃপঃ সেব্যো ন সেব্যঃ কেবলং নৃপঃ। অহো চক্রস্য মাহাত্ম্যাৎ ভগবান্ ভূততাং গতঃ ॥ ইতীতিহাসঃ ॥

এক দেশে ভগবাননামক এক ব্রাহ্মণ বসতি করিতেন তিনি সেবাধর্ম্মে এমত নিপুণ ছিলেন যে তদ্দেশীয় রাজার নিকটে ছায়ার ন্যায় সর্ব্বদা থাকিয়া তাঁহার আজ্ঞা মাত্রেই কর্ম্মসাধন করিতেন তাহাতে তিনি ঐ রাজার অতিপ্রিয়পাত্র হইয়াছিলেন এপ্রযুক্ত তিনি রাজসভাসদ্ কি রাজকীয় কর্ম্মসম্পাদক সকলকেই তুচ্ছতাচ্ছল্য করিতেন তাহাতে রাজসভাসদেরা সকলে একত্র হইয়া পরামর্শ করিল যে যাহাতে ঐ ব্রাহ্মণ রাজসভায় না আসিতে পায় এমত করা উচিত হয় পরে সকলের বিবেচ

নায় স্থির হইল যে আদৌ দৌবারিককে বলা যাউক যে আমারদের সাক্ষাৎ মহারাজের আজ্ঞা হইয়াছে যে ভগবান্‌নামক ব্রাহ্মণকে রাজসভায় যাইতে দিবা না অনন্তর দৌবারিকদিগকে এই কথা কহিবাতে তাহারা ঐ ব্রাহ্মণকে আর রাজসভায় যাইতে দিল না ঐ ভগবান ভগবানের ইচ্ছা বলিয়া গৃহে প্রস্থান করিলেন তৎপরে ঐ ব্রাহ্মণকে না দেখিয়া রাজা উদ্বিগ্ন হইয়া এক দিন সভাসদ্‌দিগকে জিজ্ঞাসা করিলেন যে ভগবান পণ্ডিত কেন আইসে না তাহাতে সকলে ঐক্য হইয়া উত্তর করিলেক যে সে মরিয়াছে বিশেষ রাজবৈদ্য কহিলেক যে হাঁ আমি তাঁহার চিকিৎসা করিয়াছিলাম কিন্তু নিতান্ত পরমায়ু নাই আমি কি করিব এরূপ প্রত্যেকের সাক্ষ্য দেওয়াতে মহারাজ অত্যন্ত বিমর্ষ হইয়া দীর্ঘ নিশ্বাস পরিত্যাগপূর্ব্বক ভগবান পণ্ডিতের জন্য যথেষ্ট খেদ করিলেন অনন্তর এক দিবস মহারাজ নগরভ্রমণকারণ সভাসদাদি ও সৈন্য সামন্তসমভিব্যাহারে লইয়া বাদ্যোদ্যম পূর্ব্বক মহোৎসবে বাহিরে আসিতেছেন তৎকালে উদ্বেগে তাদৃক শ্রীবিহীন ঐ ভগবান পণ্ডিত রাজদর্শনাকাঙ্ক্ষায় সৈন্য সামন্ত অতিক্রম করিয়া যাইতে না পারিয়া এক উচ্চ বৃক্ষাগ্রে আরোহণপূর্ব্বক উচ্চৈঃস্বরে রাজসম্বোধনে ডাকিতে লাগিল যে আমি তোমার সেই ভগবান পণ্ডিত ইহা শ্রবণ করিয়া সকলে রাজাকে কহিলেক যে মহারাজ এই পথ পরিত্যাগ করিয়া অন্য পথে গমন করা উচিত দেখুন সেই ভগবান মরিয়া ভূতযোনিপ্রাপ্ত হইয়া ঐ বৃক্ষের উপরহইতে উচ্চ নাদ করিতেছে তাহা শুনিয়া রাজা সকলের কথায় বিশ্বাস করিয়া তদ্দিগে অনবলোকনপূর্ব্বক নগরভ্রমণানন্তর স্বগৃহে গমন করিলেন তাহা দেখিয়া ভগবান পণ্ডিত ঐ পূর্ব্বোক্ত শ্লোক পাঠ করি

লেন যে চক্র এবং রাজা উভয়ের সেবা করিবেক কেবল রাজসেবা করিবেক না কি আশ্চর্য্য যে চক্রের মাহাত্ম্যে ভগবান্ পণ্ডিত ভূত হইলেন ॥

In a certain city there lived a brahmun, called Bhuguvan. He was so exceedingly attentive to his duties, that he followed the king like his shadow, and implicitly performed his behests. He thereby became a great favorite with the monarch, and began to treat the royal ministers and attendants with haughtiness. They therefore assembled together, and determined to adopt some plan to prevent his having access to the royal council. It appeared the result of their united advise, to inform the porter, that they had received the commands of the monarch not to allow the brahmun Bhuguvan, to enter the council chamber. The porters, after these instructions, excluded him from the royal presence. Bhuguvan said it was the will of God, and departed to his own house. The king much detressed at his absence, one day asked his counsellors why Bhuguvan pundit did not attend; on which they all united in saying that he was dead. More particularly did the royal physician come forward and confirm their report, by saying that he had physicked him, but that his appointed hour having arrived, he

could not save him. Hearing this testimony from every one, the king was overwhelmed with affliction, and fetching a deep sigh, deplored the loss of Bhuguvan pundit. One day as the king was parading through the city with his troops, ministers, and musicians on the occasion of a great festival, Bhuguvan in the most wretched plight, anxious to see the king, yet unable to break through the press of the troops, ascended a great tree, and called out to the king with a loud voice, "I am your pundit Bhuguvan." On hearing these sounds, all his attendants advised the king to take his way through another street, as the spirit of the deceased Bhuguvan was uttering its moans from the tree. The king hearing this, and confiding in their report, looked not up towards the tree, but took another direction and returned to his own palace. On seeing this, the poor pundit repeated the verse above quoted. 'Devote yourself as well to the king's ministers, as to the king; serve not the king alone. Alas! through the influence of the king's ministers, Bhuguvan pundit is become a spirit.'

১৩৯। অবস্থা পূজ্যতে রাজন্ ন শরীরং শরীরিণাং ॥

139. *O king, the object of worship is not the man, but his station.*

অবস্থা পূজ্যতে রাজন্ ন শরীরং শরীরিণাং। তদা বনচরো রাম ইদানীং নৃপতাং গতঃ ॥

যখন শ্রীরামচন্দ্র বনবাসে গমন করেন তৎকালে পথি মধ্যে গৌতমাশ্রমে এক দিন অবস্থিতি করিয়াছিলেন তাহাতে শক্তুপূর্ণ শরাবদ্বারা গৌতম আতিথ্য করিলেন পরে যখন শ্রীরাম রাবণকে জয় করিয়া চতুর্দ্দশ বৎসরান্তে পুনরাগমন করিলেন তখনও পুনর্ব্বার ঐ গৌতমের আশ্রমে উপস্থিত হইলেন তৎকালে ঐ গৌতম শ্রীরামচন্দ্রের যথেষ্ট সমাদরপূর্ব্বক উত্তমং ভোজ্য সামগ্রীদ্বারা তাঁহার আতিথ্য করিলেন তদ্দৃষ্টে লক্ষ্মণদেবের পূর্ব্বাতিথ্যস্মরণে ঈষৎ উষ্মা জন্মিল তাহাতে বিভীষণ তাঁহাকে ঐ পূর্ব্বোক্ত শ্লোক কহিলেন যে দেহি ব্যক্তির অবস্থাই পূজনীয়া শরীর পূজনীয় নহে তখন শ্রীরাম বনচারী ছিলেন ইদানী রাজা হইয়াছেন ॥

When Ram-chunder was about to go into the forest, he halted for a day at the hermitage of Goutum*a* the sage. Goutum*a*, received him with hospitality, by offering him a little vessel filled with barley meal. When Ram-chunder, fourteen years after, having overcome Ravun*a*, was returning home, he again halted at the hermitage of Goutum*a*, who offered him as the pledge of hospitality a variety of the most excellent food. On seeing which, Luksh-mun*a*, remembering his first reception, felt a little vexation, which Vibheeshunu beholding, repeated to him the preceding verse. "While

a man is in the body it is his station, not himself that is the object of worship. Then Ramchunder was an ascetic, now he is a king."

১৪০। তথাপি মম সর্ব্বস্বং রামঃ কমললোচনঃ ॥

140. *Yet my entire dependence is on Shree Ram.*

শ্রীনাথে জানকীনাথে অভেদঃ পরমাত্মনি। তথাপি মম সর্ব্বস্বং রামঃ কমললোচনঃ ॥

হনূমান ভক্তিভাবে কহিয়াছিলেন যদ্যপি শ্রীনাথ ও শ্রীরাম ইহাঁরদিগের পরস্পর আত্মার ভেদ নাই তথাপি আমার সর্ব্বস্ব সেই কমললোচন শ্রীরাম ॥

Hunooman in the spirit of faith says, though Shree-nath and Shree Ram are one in spirit, yet my entire dependence is on the lotus-eyed Shree Ram.

১৪১। চৌরে গতে বা কিমু সাবধানং ॥

141. *After the robber has committed the theft, of what avail is vigilance.*

নির্ব্বাণ দীপে কিমু তৈলদানং চৌরে গতে বা কিমু সাবধানং। বয়োগতে কিং বনিতাবিলাসঃ পয়োগতে কিং খলু সেতুবন্ধঃ। ইতি কবিবাক্যং ॥

নির্ব্বাণ প্রদীপে তৈলদানে কি প্রয়োজন চৌরে ধনাদি হরণ করিয়া লইয়া গেলে সাবধানহওয়ায় কি ফল আর যৌবন গত হইলে স্ত্রীবিলাস কি হইবে এবং জল গমন করিলে সেতুবন্ধনে কি লাভ ॥

To an extinguished lamp, of what service is oil? after the robber has committed the theft, of what avail is vigilance? when youth is passed, where is the charm of female society, and when the waters have flowed off, of what use is the embankment?

১৪২। আকরে পদ্মরাগাণাং জন্ম কাচমণেঃ কুতঃ।

142. *Is glass produced in the same mine with the ruby?*

এতস্মিন্ নির্গুণং গোত্রে নাপত্যমুপজায়তে। আকরে পদ্মরাগাণাং জন্ম কাচমণেঃ কুতঃ। ইতি হিতোপদেশঃ ॥

সুদর্শন রাজার প্রতি বিষ্ণুশর্ম্মা পণ্ডিত কহিয়াছিলেন এ গোত্রে নির্গুণ সন্তান জন্মে না যেহেতু পদ্মরাগ মণির আকরে কাচমণির জন্ম কোথায় হয় ॥

Vishnoo Surma pundit said to Soodursuna the king, In your family, a son without virtue cannot be born, for who ever heard of glass produced in the same mine with the ruby?

১৪৩। নহি বন্ধ্যা বিজানীয়াৎ গুর্ব্বীং প্রসববেদনাং॥

143. *The barren know not the agonies of parturition.*

বিদ্বানেব হি জানাতি বিদ্যার্জ্জনপরিশ্রমং। নহি বন্ধ্যা বিজানীয়াৎ গুর্ব্বীং প্রসববেদনাং। ইতি হিতোপদেশঃ ॥

বিদ্বান ব্যক্তিই বিদ্যোপার্জ্জনের পরিশ্রম জানে অপ

ণ্ডিত ব্যক্তি জানে না যেমন গুরুতরা যে প্রসববেদনা তাহা বন্ধ্যা জানে না ॥

A learned man knows the toil of study, which an ignorant man does not; just as a barren woman knows not the agonies of parturition.

১৪৪ । বৈশাখে নরবানরৌ ॥

144. *Winter closes on men and monkeys in Visak.*

অশীতাস্তরবো মাঘে ফাল্গুণে পশুপক্ষিণৌ । চৈত্রে জলচরাঃ সর্ব্বে বৈশাখে নরবানরৌ ॥

বৃক্ষসকলের মাঘ মাসে তথা পশু ও পক্ষির ফাল্গুণ মাসে এবং জলচর সকলের চৈত্রমাসে ও মনুষ্য ও বানর সকলের বৈশাখ মাসে শীত যায় ॥

Winter ends with trees, in the month *Maghu;* with birds and beasts in *Phalgoon;* with fishes in the month *Choitru;* with men and monkeys, in the month *Visak.*

১৪৫ । যথারণ্যং তথাগৃহং ॥

145. *The house resembles the field of battle.*

মাতা যস্য গৃহে নাস্তি ভার্য্যা চাপ্রিয়বাদিনী । অরণ্যং তেন গন্তব্যং যথারণ্যং তথাগৃহং ॥

যাহার গৃহে মাতা নাই এবং স্ত্রী নিষ্ঠুরভাষিণী তাহার বনে যাওয়াই কর্ত্তব্য যেহেতু তাহার গৃহ রণস্থলের তুল্য ॥

He who has no mother, and whose wife uses unfeeling language, let him go into the forest; for his house is like a field of battle.

১৪৬। পুস্তকস্থা চ যা বিদ্যা পরহস্তগতংধনং ॥

146. *He whose knowledge exists not in his memory, but in his books, is like him whose wealth is in the hands of others.*

পুস্তকস্থা চ যা বিদ্যা পরহস্তগতং ধনং। কার্য্যকালে সমুৎপন্নে ন সা বিদ্যা ন তদ্ধনং। ইতি চাণক্যধৃতং ॥

পুস্তকস্থিতা যে বিদ্যা ও পরহস্তগত ধন কার্য্যকাল উপস্থিত হইলে সে বিদ্যা বিদ্যা নহে ও সে ধন ধনই নহে ॥

The knowledge which exists only in books, and the wealth which is in the hands of another, is not available in the time of need, and cannot be truly deemed either knowledge or wealth.

১৪৭। একা ভার্য্যা সুন্দরী বা দরী বা ॥

147. *Let a man either secure a comely female companion, or become an ascetic.*

একো দেবঃ কেশবো বা শিবো বা একো বাসঃ পত্তনে বা বনে বা। একং মিত্রং ভূপতির্ব্বা যতির্ব্বা একা ভার্য্যা সুন্দরী বা দরী বা ॥ ইতি ভর্ত্তৃহরৌ রাজনীতিশতকে ॥

এক দেবতার উপাসনা করিবেক বিষ্ণুই হউন কিম্বা মহাদেবই হউন আর একত্র বাস করিবে নগরেই হউক কিম্বা বনেই হউক এবং এক বন্ধু করিবেক রাজাই হউক

বা যতিই হউক এবং এক স্ত্রী করিবেক সুন্দরীই হউক অথবা দরী অর্থাৎ পর্ব্বতের গুহাই হউক ॥

Worship one God, whether he be Vishnoo or Muhu-devu; choose some one abode, whether in the town or in the forest; make one friend, whether he be a king or a pilgrim, and either secure a comely female companion or become an ascetic.

১৪৮। সর্ব্বমত্যন্তগর্হিতং।

148. *All excess is censurable.*

অতিদানে বলির্ব্বদ্ধো অতিমানে চ কৌরবাঃ। অত্যুগ্রো রাবণো নষ্টঃ সর্ব্বমত্যন্তগর্হিতং ॥ চাণক্যধৃতং।

অতিশয় দানশীল হইয়া বলি বন্ধনগ্রস্ত হইলেন এবং অতিমান করিয়া কৌরবেরা সবংশে নষ্ট হইলেন আর অতিশয় উগ্র স্বভাবহেতুক রাবণের বংশধ্বংস হইল অতএব অতিশয় কিছুই ভাল নয় ॥

The king Bulee, through his excessive liberality, reduced himself to bondage; the race of Kooroo were destroyed through the excess of their pride; the family of Ravunu was exterminated through excessive violence; therefore all excess is censurable.

১৪৯। তন্ত দেশং ন পশ্যামি যত্র ভ্রাতা সহোদরঃ ॥

149. *I see no country which furnishes a brother of one blood.*

দেশে দেশে কলত্রাণি দেশে দেশে চ বান্ধবাঃ। তন্তু দেশং ন পশ্যামি যত্র ভ্রাতা সহোদরঃ। রামায়ণং।

শ্রীরামচন্দ্র লক্ষ্মণ ঠাকুরকে কহিয়াছিলেন যে দেশেং স্ত্রী পাওয়া যায় এবং দেশেং বন্ধু পাওয়া যায় কিন্তু এমন দেশ দেখি না যেখানে সহোদর ভ্রাতা মিলে ॥

Ram chunder said to Lukshmunu, a wife and a friend may be obtained in any country; but I see no country which furnishes a brother of one blood.

১৪৯। ধর্ম্মোহপি জানাতি নরস্য বৃত্তং॥

1■9. *God witnesses the actions of men.*

আদিত্যচন্দ্রাবনিলোহনলশ্চ দ্যৌর্ভূমিরাপো হৃদয়ং যমশ্চ। অহশ্চ রাত্রিশ্চ উভে সন্ধ্যে ধর্ম্মোহ পি জানাতি নরস্য বৃত্তং। ইতি পরীক্ষাতত্ত্বধৃতং॥

সূর্য্য চন্দ্র বায়ু অগ্নি আকাশ পৃথিবী জল হৃদয় যম দিবা রাত্রি উভয় সন্ধ্যা ধর্ম্ম ইহাঁরাই মনুষ্যের চরিত্র জানেন।

The sun, the moon, the wind, fire, the air, the earth, water, the mind, the regent of death, night and day, the morning and the evening, and God, witness the actions of men.

১৫০। আয়ুর্যাতি দিনে দিনে॥

150. *Daily does life waste away.*

লোকঃ পৃচ্ছতিসদ্বার্ত্তাং শরীরে কুশলং তব। কুতঃ

কুশলমস্মাকমায়ুর্যাতি দিনে দিনে। ইতি মহাজনগৃহীত বাক্যং।

লোকে কুশল বার্ত্তা জিজ্ঞাসা করে যে তোমার শারীরিক মঙ্গল কিন্তু আমারদিগের মঙ্গল কোথায় যেহেতুক প্রতিদিনই পরমায়ুঃ ক্ষয় হইতেছে।

Men ask about each other's welfare, and enquire whether all is well; how can we said to be well, when the period of our existence is daily becoming shorter?

১৫১। অসন্তুষ্টা দ্বিজা নষ্টাঃ॥

151. *The brahmun who is discontented, loses his holiness.*

অসন্তুষ্টা দ্বিজা নষ্টাঃ সন্তুষ্টা ইব পার্থিবাঃ। সলজ্জা গণিকা নষ্টা নির্লজ্জাঃ কুলজাঙ্গনাঃ। ইতি হিতোপদেশঃ॥

যেমন রাজা সন্তোষযুক্ত হইলে নষ্ট হন অর্থাৎ অপচয়ভাগী হন তদ্রূপ ব্রাহ্মণ অসন্তুষ্ট হইলে নষ্ট হন অর্থাৎ স্বধর্ম্মভ্রষ্ট হন এবং বেশ্যা যেমন লজ্জাবিশিষ্টা হইলে নষ্টা হয় অর্থাৎ অপচয়ভাগিনী হয় তাদৃশ কুলবধূ লজ্জাবিহীনা হইলে নষ্টা অর্থাৎ স্বধর্ম্মভ্রষ্টা হন।

The king who is never dissatisfied with any thing, incurs great loss, and the brahmun who is always discontented, falls from his peculiar holiness. Thus a woman of ill fame destroys her profession if she indulge modesty; and a woman of good lineage without modesty, falls from her dignity.

১৫২। কুপুত্রেণ কুলংযথা॥

152. *By a wicked son a whole family is destroyed.*

একেনাপি কুবৃক্ষেণ কোটরস্থেন বহ্নিনা। দহ্যতে তদ্বনং সর্ব্বং কুপুত্রেণ কুলং যথা। ইতি চাণক্যধৃতং॥

যেমন বনমধ্যে একটি কুবৃক্ষ থাকিলে তাহার কোটরস্থিত অগ্নির দ্বারা সেই বন সমুদায় দগ্ধ হয় সেইরূপ কুলমধ্যে একটি কুসন্তান হইলে সে কুল সমুদায় নষ্ট হয়।

As a single evil tree by the fire which resides in the hollow of its trunk may set fire to a whole forest, so a single wicked son destroys a whole family.

১৫৩। নমন্তি ফলিনো বৃক্ষা নমন্তি গুণিনো জনাঃ॥

153. *As the tree which is loaded with fruit bends down, so does a wise man humble himself.*

নমন্তি ফলিনো বৃক্ষা নমন্তি গুণিনো জনাঃ। শুষ্ককাষ্ঠঞ্চ মূর্খশ্চ ভিদ্যতে নচ নম্যতে। ইতি চাণক্যধৃতং॥

ফলবান্ বৃক্ষসকল নম্র হয় তথা গুণবান ব্যক্তিরাও নম্র হয় কিন্তু শুষ্ক কাষ্ঠ ও মূর্খ ইহারা বরং ভগ্ন হয় তথাপি নম্র হয় না॥

The tree which is loaded with fruit, bends itself down; the man who is richly endowed with knowledge, is condescending; but a dry chip of wood, and an ignorant man, though broken in pieces, cannot be bent.

১৫৪। আত্মচ্ছিদ্রং ন জানাসি পরচ্ছিদ্রানুসারিণী॥

**154.** ***Not alive to your own faults, you search out the faults of others.***

আত্মচ্ছিদ্রং ন জানাসি পরচ্ছিদ্রানুসারিণী। জারস্যার্থে পতিং হত্বা জলে তিষ্ঠতি নগ্নিকা॥ ইতীতিহাসঃ॥

এক দেশে এক রাজা ছিলেন তাঁহার কন্যার তত্রস্থ কোটালের সহিত আসক্তি হইয়াছিল কিছু দিনের পর সেই রাজকন্যার স্বামী আইলে সে রাত্রিতে তাহার সহিত আলাপ করাতে অনেক রাত্রি গতা হইল পরে পতির নিদ্রা জানিয়া ঐ রাজকন্যা স্বীয় শয়নাগারহইতে বাহির হইয়া প্রান্তরবর্ত্তি এক শিবের মন্দিরমধ্যস্থ ঐ কোটালের নিকট আগমন করিলেন পরে অধিক রাত্রে আগমনপ্রযুক্ত ঐ কোটাল ক্রোধাবিষ্ট হইয়া ঐ রাজকন্যাকে বিস্তর ভৎর্সনা করিলেক তাহাতে দণ্ডধরের ন্যায় দণ্ডদ্বারা দণ্ডসময় জানিয়া ঐ রাজকন্যা দণ্ডায়মানা হইয়া মৃদুস্বরে কহিলেন যে হে প্রাণনাথ আমার পিতা বাল্যাবস্থায় যাহার সঙ্গে আমার বিবাহ দিয়াছিলেন সে অদ্য আসিয়াছে অতএব কি করি লোকের অনুরোধে লজ্জায় পড়িয়া এক ঘড়ী সেখানে থাকিতে হইয়াছিল এ কথা শুনিয়া ঐ দণ্ডধর বিষধর প্রায় গর্জ্জন পূরঃসর উঠিয়া ঐ রাজকন্যাকে দুর্বাক্য বিষে জর্জ্জরিত করিয়া প্রহার করিলেক তাহাতে ছিন্নভিন্নবেশা অলুলায়িতকেশা ঐ রাজকন্যা নিশ্বাসপ্রশ্বাস পরিত্যাগপূর্ব্বক উপপতির পাদাবনতা হইয়া কহিতে লাগিলেন যে যদি আপনার মানুষ কোন মন্দ কর্ম্ম করে তাহাকে কি ঐরূপ প্রহার করিতে হয় এক্ষণে তুমি রাখিবে তো রাখ নতুবা আমি গলায় দড়ি দিয়া মরিব এমতে অধিক অনুনয়বিনয় করি

লে পর কোটাল কহিল হাঁ তবে আমি তোমার কথা শুনি যদি তোমার স্বামির মস্তকচ্ছেদন করিয়া আন তখন রাজকন্যা হর্ষপূর্ব্বক তাহা স্বীকার করিয়া শীঘ্র স্বগৃহে আসিয়া ঐ নিদ্রিত পতির মস্তকচ্ছেদন করিয়া তাহা হস্তে লইয়া ঐ কোটালের নিকট উপস্থিতা হইল কোটাল রাজপুত্রের ছিন্নমস্তক এবং ঐ রাজকন্যার চর্য্যা দেখিয়া নিজান্তঃকরণে বিশিষ্ট বিবেচনাপূর্ব্বক রাজকন্যাকে কহিল যে আহা তুমি আমাকে কি ভাল বাস চল আমারদের আর এ দেশে থাকা নহে দেশান্তরে যাইয়া স্ত্রী পুরুষের ন্যায় গার্হস্থ্য করি ইহা কহিয়া রাজকন্যাকে সমভিব্যাহারে লইয়া কোটাল চলিল পথিমধ্যে এক ক্ষুদ্র নদী আছে তাহার নিকট যাইয়া ছলক্রমে কোটাল রাজকন্যাকে কহিল যে অগ্রে তোমার অলঙ্কারাদি পার করি পশ্চাৎ তোমাকে স্কন্ধে করিয়া পার করিব ইহা বলিয়া রাজকন্যাকে উলঙ্গ করণানন্তর সাটী বস্ত্রে তাবৎ অলঙ্কার বন্ধনপূর্ব্বক স্বহস্তে লইয়া নদী পার হইল পরে রাজকন্যাকে কহিল যে উপপতির প্রীতির অনুরোধে স্বপতির শিরশ্ছেদ করিলা এমন কঠিন অন্তঃকরণ তোমার অতএব তোমাকে আমার প্রয়োজন নাই ইহা কহিয়া অলঙ্কার ও বস্ত্রাদি লইয়া পলায়ন করিল। রাজকন্যা নাভিদেশপর্য্যন্ত জলে মগ্ন করিয়া অম্বর পরিবর্ত্তে অম্বু অম্বরে লজ্জা সম্বরিয়া আছেন এমত কালে এক শৃগাল কিঞ্চিৎ মাংস লইয়া ঐ নদীর নিকটে ইতস্ততো ভ্রমণ করিতেছিল। সে জলেতে এক মৎস্য দেখিয়া স্থলে মাংস রাখিয়া ঐ মৎস্যাক্রমণে গমন করিলে মৎস্য লুক্কায়িত হইল এখানে এক নকুল আসিয়া ঐ কূলস্থিত মাংস লইয়া গেল তাহাতে এ কূল ও কূল দুকূল যাওয়াতে শৃগাল ক্ষণেক কাল ব্যাকুল রহিল তদ্দৃষ্টে রাজকন্যা জল

হইতে শৃগালকে কহিলেন মাংস নকুলে লইয়া গেল মৎস্যও পলাইল এক্ষণে মৎস্য মাংস পরিভ্রষ্ট হইয়া কি নিরীক্ষণ করিতেছ তাহাতে ঐ শৃগাল পূর্ব্বোক্ত শ্লোকের দ্বারা উত্তর করিল যে পরের ছিদ্র অনুসন্ধান কর আপনার ছিদ্র জান না তুমি আপনি উপপতির নিমিত্তে পতিকে নষ্ট করিয়া উলঙ্গিনী হইয়া জলে দাঁড়াইয়া আছ ॥

There was a certain king, whose daughter had formed an attachment for the Cutwal of the city. Her husband returned in a few days, and the evening passed in mutual greetings. When she was convinced that he had fallen asleep, she left her bed chamber, and went to a temple of Shivu, at the extremity of the village to meet her paramour. The Cutwal enraged at her protracted arrival, rebuked her sharply. The princess, subjected to this punishment resembling that of the regent of death, fancying this to be the period of chastisement, stood up mildly and said, O lord of my soul, the man to whom my father married me when a child, arrived to-day. What could I do? I was constrained through the entreaties of my kinsmen, to spend some little time with him. Hearing this, the Cutwal awful as the king of the dead, hissing like a serpent, rose up and gave her much abuse and many blows. The princess divested of her ornaments, with

her hair dishevelled, breathing out a sigh, fell at the feet of her paramour, and said, do you ever thus chastise any of your servants who may fall into error? If you wish to save me, save me, else I will hang myself. After she had used many entreaties, the Cutwal said, I will listen to you only on condition that you bring me the head of your husband. The woman agreeing to this with pleasure, quickly returned to her house, cut off the head of her husband while he was asleep, and returned to the Cutwal, who seeing the head of the royal youth, and the conduct of the woman, said to her after much deliberation, how strong must be your affection for me! let us depart, we can no longer continue in this country, let us retire to some other region, and live in a domestic way as man and wife. Having said this he departed with her. In the way they found a little stream. On approaching it, the Cutwal deceitfully proposed to pass over her ornaments first, after which, said he, I will cross you over on my shoulder. He then stripped her, bound up the ornaments in one of her garments, and taking them across the stream, said to her, you have decapitated your husband through an attachment to your paramour; with a woman of so vile a dispo-

sition, I will have nothing to do. With this, he took her clothes and ornaments and departed. The princess stepping into the stream up to her middle to preserve her modesty, concealed herself in the water, as in a garment. Just at this time a jackal was wandering upon and down the bank with some meat in his mouth. Seeing a fish in the stream he laid down the meat, plunged into it to seize the fish, which eluded his grasp. In the mean time an ichneumon came and carried away the flesh. The jackal having thus lost both the fish and the flesh, became distracted. On seeing which the princess called out to him from the stream saying, the ichneumon has taken the flesh; the fish has disappeared; what are you now contemplating? The jackal then replied to her by the couplet first quoted; 'searching for the faults of others, are you blind to your own? for the sake of your paramour, you cut off your husband's head, and are now standing in the water in a state of nudity.'

১৫৫ । ন নিম্বো মধুরায়তে ॥

155. *The Nimbu leaves can never he sweetened.*

শর্করা শতভারেণ নিম্ববৃক্ষ উপার্জ্জিতঃ। পয়সা সিক্তিতো নিত্যং ন নিম্বো মধুরায়তে ॥ ইতি চাণক্যধৃতং।

একশত ভার শর্করা দ্বারা যদি নিম্ব আরোপিত হয়

এবং প্রতিদিন দুগ্ধেতে সিঞ্চিত হয় তথাপি নিম্ব কখন মিষ্ট হয় না ॥

Though the Nimbu tree should be planted in a bed containing a hundred loads of sugar, and though it be watered daily with milk, its leaves can never be sweetened.

১৫৬। সকলং শীলেন কুর্য্যাদ্বশং ॥

156. *Conquer all men by virtue.*

মিত্রং স্বচ্ছতয়া রিপুং নয়বলৈর্লুব্ধং ধনৈরীশ্বরং কার্য্যেণ দ্বিজমাদরেণ যুবতিং প্রেম্না সমৈর্বান্ধবান। অত্যুগ্রংস্তুতিভির্গুরুং প্রণতিভির্মূর্খং কথাভির্বুধং দ্বি দ্যাভীরসিকং রসেন সকলং শীলেন কুর্য্যাদ্বশং। ইতি নবরত্নং ॥

মিত্র ব্যক্তিকে সরলতাভাবে ও শত্রুকে নীতি বলে তথা লোভিকে ধনদ্বারা ও ঈশ্বরকে কার্য্যদ্বারা এবং ব্রাহ্ম ণকে সমাদরে ও যুবতিকে প্রেমে আর বন্ধুগণকে সমতা ভাবে ও অতিক্রোধিকে স্তুতি করিয়া ও গুরুকে প্রণাম করিয়া ও মূর্খকে কথায় ও পণ্ডিতকে বিদ্যার আলোচ নায় ও রসিক ব্যক্তিকে রসালাপে এবং সকল ব্যক্তিকে শীলতায় বশ করিবেক ॥

Bring your friend into subjection by frankness; an enemy by all means in your power; a covetous man by gifts; the Almighty, by religious actions; a brahman, by respect; a young woman, by affection; your relatives, by condescension; a passionate man, by praise;

a spiritual guide, by salutation; an ignorant man, by instruction; a learned man, by literary conversation; a humorous man, by wit; and all men, by virtue.

১৫৭। বুদ্ধির্যস্য বলং তস্য ॥

157. *Knowledge is power.*

বুদ্ধির্যস্য বলং তস্য অবোধস্য কুতোবলং। পশ্য সিংহোমদোন্মত্তঃ শশকেন নিপাতিতঃ ॥ ইতি হিতোপদেশঃ ॥

যাহার বুদ্ধি তাহারি বল নির্বুদ্ধির বল কোথায়। দেখ মদোন্মত্ত সিংহ শশককর্তৃক নষ্ট হইল অর্থাৎ বুদ্ধিপ্রভাবে শশক সিংহকে এক কূপ দেখাইল সেই কূপে সিংহ আপনার প্রতিবিম্ব দেখিয়া অন্য সিংহ জ্ঞান করিয়া ক্রোধে তাহাতে পড়িয়া মরিয়া গেল।

He who is possessed of knowledge, possesses strength; an ignorant man is always weak. The inebriated lion, was destroyed by the hare, who through its wisdom, drew it on to a well; the lion seeing its own image in the water, mistook it for another lion, and plunging with wrath into the well, was destroyed.

১৫৮। হীনসেবা ন কর্ত্তব্যা কর্ত্তব্যো মহদাশ্রয়ঃ ॥

158. *Serve not one of low station, but place yourself under the protection of the great.*

হীনসেবা ন কর্ত্তব্যা কর্ত্তব্যো মহদাশ্রয়ঃ। অজা সিংহপ্রসাদেন বনে চরতি নির্ভয়ং। ইতীতিহাসঃ॥

এক বনে অতিশয় বলবান সিংহ ছিল সে বাহু বলে সকল পশুকে জয় করিয়া সেই বনে রাজা হইল দৈবাৎ সেই বনে এক অজা আসিয়া নূতন তৃণাদি ভক্ষণ করিতেছে তৎকালে তাহার নিকট এক ব্যাঘ্র আসিয়া জিজ্ঞাসা করিলেক যে রে অজা তোর একি সাহস তুই একাকী এ নির্জন বনে আসিয়াছিস তাহাতে অজা আপনার মৃত্যু কাল উপস্থিত দেখিয়া মনেং চিন্তা করিলেক যে যতক্ষণ শ্বাস ততক্ষণ আশ অতএব উপায় চিন্তা না করিয়া আপাতত্তো ব্যাঘ্রের ক্ষুধায় স্বকীয় শরীর দান করিয়া উপকার করায় কি পুরুষার্থ। অনন্তর অজা উত্তর করিল যে আমি সিংহের মামা ভম্বলদাস ইহা শুনিবামাত্র ব্যাঘ্র তটস্থ হইয়া কহিল আজ্ঞা মহাশয় বাটীহইতে কত দিন আসিয়াছেন এবং বাটীর সমস্ত মঙ্গল আমি আপনার নিকট পরিচিত না থাকাতে কিছু রূঢ় কথা কহিয়াছি সে অপরাধ মার্জনা করুন অজা উত্তর করিল তুমি ভদ্র লোক বট আমি ভাগিনেয়ের নিকট তোমার সুখ্যাতি করিব অনন্তর ঐ ব্যাঘ্র সিংহের নিকট গমন করিয়া ইহা তথ্য বোধের কারণ কহিল যে মহারাজ আপনকার মামা এই বনে আসিয়াছেন্ তাহার সহিত আমার এইরূপে সাক্ষাৎ হইয়াছিল তাহা শুনিয়া ঐ সিংহ অজাকে নিকটে আনিতে ব্যাঘ্রকে কহিলেন. পরে ব্যাঘ্র অজার নিকট যাইয়া কহিল যে সিংহ তোমাকে ডাকিতেছেন ইহা শুনিয়া অজার বিশেষ অন্তর্বিষাদ হইল। কেবল মৌখিক কৌতুক কৌশলে চলিল ঐ সিংহ দূরহইতে অজাকে অবলোকন করিয়া সিংহাসনহইতে গাত্রোত্থানপূর্ব্বক সমাদরে অজার সম্ভ্রম করিয়া সকলকে কহিয়া দিলেন যে হাঁ ইনি

আমার মামা বটেন তদবধি সেই অজা স্বচ্ছন্দে পরমান ন্দে আহার বিহার করিয়া ভ্রমণ করে অতএব হীনের সেবা করা কর্ত্তব্য নহে মহতের আশ্রয় লওয়াই উচিত।

There was once a mighty lion in a forest, who having overcome all other animals by his strength, became sole monarch of the desert. By chance a goat came into the vicinity, and began to crop the new grass. A tiger soon after approaching it, said, what temerity is it in you, O goat, to venture alone into this solitary forest. The goat seeing his last hour near, thought that while there was life there was hope. Without thinking of any means of escape, he considered it no proof of wisdom, to allow himself to be devoured by a tiger, and therefore replied, I am Bhumbul-dass, the maternal uncle of the lion. Immediately on hearing this the terrified tiger said, How long has your highness left home; are all well? not having had the advantage of an acquaintance with you, I have addressed you rather rudely; this crime I must beg you to overlook. The goat replied, you are undoubtedly a respectable character, I will recommend you to my nephew. The tiger then went to the lion to learn the truth of the fact, and said, your majesty's maternal uncle is arrived in this forest,

and I have had the pleasure of being introduced to him. On hearing this, the lion commanded the tiger to bring the goat before him. The tiger informed him of the summons, which made the poor animal tremble from head to foot, while he pretended to go with cheerfulness and joy. The lion seeing the goat approach, when yet at a distance, rose from his throne, treated him with great respect, and said to all around; "This is indeed my uncle." From that time forward, the goat joyfully moved about the forest grazing without the least fear. Hence it is injudicious to serve one of low station; place yourself rather under the protection of the mighty.

১৫৯। অঙ্গারঃ শত ধৌতেন মলিনত্বং ন মুঞ্চতি ॥

159. *A coal though washed a hundred times, does not lose its filthiness.*

স্বভাবো যাদৃশো যস্য ন জহাতি কদাচন। অঙ্গারঃ শত ধৌতেন মলিনত্বং ন মুঞ্চতি। ইতি চাণক্যধৃতং ॥

যাহার যে রূপ স্বভাব তাহা কদাপি অন্যথা হয় না যেমন অঙ্গারকে শত বার ধৌত করিলেও তাহার মলিনত্ব দূর হয় না ॥

The disposition implanted by nature cannot be eradicated, just as a coal though washed a hundred times does not lose its filthiness.

১৬০। যস্য নাস্তি স্বয়ং প্রজ্ঞা শাস্ত্রং তস্য করোতি কিং ॥
160. *What can the shastrus do for him who has no natural capacity?*

যস্য নাস্তি স্বয়ং প্রজ্ঞা শাস্ত্রং তস্য করোতি কিং। লোচনাভ্যাং বিহীনস্য দর্পণঃ কিং করিষ্যতি। ইতি চাণক্যধৃতং ॥

যাহার বুদ্ধি নাই তাহার শাস্ত্রাধ্যায়নে কি করে। এবং অন্ধ ব্যক্তির দর্পণে কি কায ॥

Of what use are the shastrus to one devoid of all natural capacity? of what service is a mirror to a blind man?

১৬১। সহায়ো বলবত্তরঃ ॥
161. *He who has helpers is strong.*

সগুণো নির্গুণোবাপি সহায়ো বলত্তরঃ। তুষেণাপি পরিভ্রষ্ট স্তণ্ডুলো নাঙ্কুরায়তে। ইতি হিতোপদেশঃ ॥

সগুণ হউক বা নির্গুণ হউক সহায়ি বলবান দেখ তুষহীন তণ্ডুলে অঙ্কুর উৎপন্ন হয় না ॥

Whether the auxiliary be possessed of qualifications or not, his help imparts strength; just as a grain of rice, without the aid of the shell will not vegetate.

১৬২। খলঃ কেন নিবার্য্যতে ॥
162. *Who can subdue a deceitful man?*

সর্পঃ ক্রূরঃ খলঃ ক্রূরঃ সর্পাৎ ক্রূরতরঃ খলঃ। মন্ত্রৌষধিবশঃ সর্পঃ খলঃ কেন নিবার্য্যতে॥ চাণক্যধৃতং॥

সর্প ক্রূর এবং খল ক্রূর বিশেষ সর্পহইতে অতিশয় ক্রূর খল যেহেতু মন্ত্র ও ওষধিদ্বারা সর্প বশ হয় কিন্তু খল ব্যক্তি কোন প্রকারেই বশীভূত হয় না॥

A serpent and a deceitful man are both unfeeling; but a deceitful man is even more cruel than a serpent; a serpent may be rendered innoxious by holy texts and medicine; but a deceitful man can by no means be subdued.

১৬৩। মহাজনো যেন গতঃ সপন্থাঃ॥

163. *That is the path which has been pursued by the virtuous.*

বেদা বিভিন্নাঃ স্মৃতয়ো বিভিন্না নাসৌ মুনির্যস্য মতং ন ভিন্নং। ধর্ম্মস্য তত্ত্বং নিহিতং গুহায়াং মহাজনো যেন গতঃ সপন্থাঃ। ইতি মহাভারতং॥

বেদ সকল ভিন্নং এবং স্মৃতি সকল ভিন্নং আর এমত মুনিই অপ্রসিদ্ধ যাঁহার মত ভিন্ন নয় অতএব ধর্ম্মের তত্ত্ব গুহামধ্যে লুক্কায়িত হইয়াছে সুতরাং মহাজন যে পথ অবলম্বন করিয়াছেন সেই পথ॥

The Vedus differ from each; the Smritees are discordant; each sage has his own distinct opinions; the path of duty appears to be concealed in a cave; that is therefore the right path which the virtuous have pursued.

১৬৪ । মৃত্যুরেব নসংশয়ঃ ॥

164. *It is indeed death.*

দুষ্টা ভার্য্যা শঠং মিত্রং ভৃত্যাশ্চোত্তরদায়কাঃ। স সর্পেচ গৃহে বাসো মৃত্যুরেব নসং শয়ঃ। ইতি চাণক্য ধৃতং ॥

দুষ্টাস্ত্রী এবং শঠ মিত্র আর উত্তরদায়ক ভৃত্য ও সর্পের সহিত এক গৃহে বসতি ইহা হইলে অবশ্যই মৃত্যু হয় ॥

A vicious woman, a deceitful friend, a servant who offers a reply, and the living in the same house with a serpent, these are equal to death.

১৬৫ । কর্ত্তব্যো নাতিসঞ্চয়ঃ ॥

165. *Do not accumulate too much.*

কর্ত্তব্যঃ সঞ্চয়ো নিত্যং কর্ত্তব্যো নাতিসঞ্চয়ঃ। অতি সঞ্চয়দোষেণ ধনুষা জম্বুকো হতঃ। ইতি হিতোপদেশঃ ॥

প্রত্যহ সঞ্চয় করিবে কিন্তু অতিশয় সঞ্চয় করিবেক না অতিশয় সঞ্চয়দোষেতে ধনুর্দ্বারা শৃগাল হত হইল অর্থাৎ কল্যাণকটক দেশস্থ ভৈরব নামা এক ব্যাধ বৃক্ষ তলে এক মৃগ হত্যা করিয়া অপর বন্য বরাহপ্রতি শর ক্ষেপ করাতে শূকরের আঘাতে ঐ ব্যাধ এবং তদনুষঙ্গি এক সর্পও মৃত হইল তদ্দৃষ্টে এক শৃগাল বিবেচনা করিল যে সঞ্চয়ী নাবসীদতি অতএব এ সকল ভোজ্য আমার সঞ্চয় থাকুক ইতি বিবেচনায় মনেং কহিল যে ॥

Accumulate something daily, but do not accumulate too much. Through excessive greediness, the jackal was killed by the bow, (as we

shall relate.) In the country of Kulyan Cuttack, Bhyrub, a hunter having killed a deer under a tree, discharged an arrow at a wild hog; the hog turning upon him, destroyed both him and a snake that was near. Seeing all this, a jackal judged, that one who made provision for the future must be above distress; let this food, said he, remain, therefore in accumulation. After this reflection he said,

১৬৬। অদ্য ভক্ষ্যো ধনুর্গুণঃ ॥

166. *To-day I will subsist upon the bow-string.*

মাসমেকং নরো যাতি দ্বৌমাসৌ মৃগশূকরৌ। অহিরেক দিনং যাতি অদ্য ভক্ষ্যো ধনুর্গুণঃ। ইতি হিতোপদেশঃ ॥

মনুষ্যে আমার এক মাস আহার চলিবে এবং মৃগ ও শূকরে দুই মাস যাইবে আর এই সর্প এক দিনের খাদ্য হইবেক অতএব অদ্য এই ধনুর ছিলা ভক্ষণ করাই কর্ত্তব্য ইহা কহিয়া ছিলা ভক্ষণ করিবামাত্র ধনুর হুল গলে লাগিয়া শৃগাল তৎক্ষণাৎ হত হইল ॥

"The carcase of the man will suffice me for a month; the deer and the hog will serve me for two months; the snake will be devoured in a day; the bow-string shall therefore be my food to-day." Having said this, he proceeded to gnaw the string, when the arc of the bow, struck him with violence, and put an end to his existence.

১৬৭। বৃহন্নলা সারথির্যস্য কুতস্তস্য পরাভবঃ ॥

**167. *How can he be overcome who has Brihun-nula for his charioteer?***

ততো হব্রুবীন্মৎস্যরাজং ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ। বৃহন্নলা সারথি র্যস্য কুতস্তস্য পরাভবঃ। ইতি বিরাট পর্ব্বণি ॥

তদনন্তর ধর্ম্মপুত্র যুধিষ্ঠির মৎস্যরাজ বিরাটকে কহিলেন যে যাহার সারথি বৃহন্নলা তাহার পরাভব কোথায় ॥

Then the holy son Yoodistheer said to Virat, the king of Mutsya, "How can he be overcome, who has Brihun-nula for his charioteer?"

১৬৮। প্রহারেণ ধনঞ্জয়ঃ ॥

**168. *Drive away Dhununjuyu with a club.***

হবির্বিনা হরি র্যাতি বিনাপীঠেন মাধবঃ। কদন্নৈঃ পুণ্ডরীকাক্ষঃ প্রহারেণ ধনঞ্জয়ঃ। ইতীতিহাসঃ ॥

এক ব্রাহ্মণের চারি জামাতা এক রাত্রে তাঁহার বাটীতে আসিয়াছিল তাহারা শ্বশুরালয়ের সুখে বিশেষতঃ চারি জনের পরস্পর আমোদ প্রমোদে বহু কাল বাস করিল তাহাতে ঐ ব্রাহ্মণ ও তাহার সন্তানেরা বিরক্ত হইয়া হরিনামক জ্যেষ্ঠ জামাতাকে এক দিন ভোজন কালে অন্নে ঘৃত দিল না তাহাতেই হরি অনাদর ভাবিয়া প্রস্থান করিলেন পশ্চাৎ দ্বিতীয় জামাতা মাধব তাঁহাকে পীঠাসন না দেওয়াতে ভূমিতে বসিয়া ভোজন করিয়া পরদিনে পলায়ন করিলেন তৃতীয় পুণ্ডরীকাক্ষ এক দিন কদন্ন

আহার করিয়া অসম্মান বোধহওয়াতে প্রস্থান করিলেন কনিষ্ঠ জামাতা ধনঞ্জয় এ সকল অপমান মনে না করিয়া পাঁচজন শালি শেলজের আমোদে বিশেষতঃ ব্রাহ্মণের কনিষ্ঠ কন্যার পতিহওয়াতে আপনাকে প্রিয় অভিমান করিয়া শ্বশুর বাটীর সুখ কেবল দুগ্ধের মুখ চাহিয়া রহিলেন পরে ঐ ব্রাহ্মণের সন্তানেরা বাককৌশলে কলে ছলে বলে কোনহ দিগে না পারিয়া সকলে পরামর্শ করিয়া এক দিন মিথ্যা বাদানুবাদে ঐ ধনঞ্জয়কে এমত প্রহার করিল যে তিনি বিদায় হইলেন অতএব কবিতায় উক্ত হইয়াছে যে ॥

The four sons-in-law of a brahmun came one day to his house and delighted with the enjoyment they experienced, protracted their stay for many days. The brahmun and his sons vexed at this, one day neglected to add clarified butter to the food of the eldest of the four, who considering this a mark of dishonor, took his departure. To the second they refused a seat, and being constrained to sit on the earth, he departed the next day. The third, Poonduree kakhyu, being served with inferior food, took it as a token of disrespect, and left the house. The fourth Dhununjuyu, however, disregarding all these indignities, in the delightful society of his sisters-in-law, considering himself a favorite as having married the youngest daughter, continued to reside in the house, though treated with nothing

but a cup of milk. The sons of the brahmun, finding all these hints, and contrivances, and violence, unable to procure his removal, one day created a quarrel, and beat him so unmercifully that he was obliged to fly; hence it has been recorded in verse, "Drive away Dhununjuyu with a club."

১৬৯। তৃষ্ণাবধিং কোগতঃ॥

169. *Who knows the limit of desire?*

নিঃস্বোহ্যেকশতং শতী দশশতং লক্ষং সহস্রাধিপো লক্ষেশঃ ক্ষিতিপালতাং ক্ষিতিপতিশ্চক্রেশবৎ সম্পদং। চক্রেশঃ পুনরিন্দ্রতাং সুরপতি র্ব্রহ্মাস্পদং বাঞ্ছতি ব্রহ্মা বিষ্ণুপদং হরির্হরপদং তৃষ্ণাবধিং কোগতঃ॥

নির্ধন ব্যক্তি এক শত মুদ্রা বাঞ্ছাকরে এবং শতমুদ্রা সম্পন্ন ব্যক্তি সহস্র তঙ্কা বাঞ্ছাকরে সহস্রাধিপতি লক্ষেশ্বর হইতে ইচ্ছা করেন এবং লক্ষপতি রাজ্য ইচ্ছা করেন তথা ভূপাল নিষ্কুর রাজ্য বাঞ্ছা করেন চক্রেশ্বর ইন্দ্রত্ব ইচ্ছা করেন ইন্দ্র ব্রহ্মপদ বাঞ্ছা করেন ব্রহ্মা বিষ্ণুপদ কামনা করেন বিষ্ণু শিবপদ অভিলাষ করেন অতএব তৃষ্ণার সীমা কে প্রাপ্ত হইয়াছেন।

The poor man covets a hundred pieces of silver; he who possesses a hundred Rupees, desires a thousand; the possessor of a thousand, pants for a hundred thousand; the man who has a hundred thousand, looks forward to a little kingdom; he who possesses a little king-

dom covets an independent monarchy; the independent monarch desires to become Indra. Indra covets the rank of Brumha; Brumha pants for the authority of Vishnoo, and Vishnoo desires the place of Shivu. Who knows the limits of desire?

১৭০। বৃদ্ধা বেশ্যা তপস্বিনী ॥

170. *The aged strumpet becomes a devotee.*

অশক্তস্তস্করঃ সাধুঃ কুরূপা চেৎ পতিব্রতা। রোগীচ দেবতাভক্তো বৃদ্ধা বেশ্যা তপস্বিনী। ইতি চাণক্যধৃতং ॥

চোর শক্তিহীন হইলে সাধু হয় ও স্ত্রী কুৎসিতা হইলে সুতরাং পতিব্রতা হয় মনুষ্য রোগগ্রস্ত হইলে সহজেই দেবতা ভক্ত হয় আর বেশ্যা বৃদ্ধা হইলে তপস্বিনী হয়।

The thief when his strength is gone, becomes virtuous; an ugly woman necessarily becomes devoted to her husband; man under the pressure of disease, becomes of necessity religious, and an aged strumpet naturally becomes a devotee.

১৭১। পরাপরাধেন পরাপমানং ॥

171. *The transgression of one brings disgrace on another.*

অহারি সীতা দশকন্ধরেণ বদ্ধঃ পয়োধীরঘুনন্দনেন। কুতোন পশ্যামি ইদং বিচিত্রং পরাপরাধেন পরাপমানং। ইতি মহানাটকঃ ॥

সীতাকে রাবণ হরণ করিলেক কিন্তু শ্রীরামচন্দ্র সমুদ্রকে বন্ধন করিলেন অতএব এমন আশ্চর্য্য কোথাও দেখিনাই যে পরের অপরাধে পরের অপমান হয় ॥

Ravunu took away Sheeta by force; but Ramchundru cast up an embankment in the sea; so astonishing a circumstance have I not seen, that for the transgression of one, disgrace is inflicted upon another.

১৭২। সংসর্গজা দোষগুণা ভবন্তি ॥

172. *Virtue and vice arise from intercourse.*

মাতাপ্যেকা পিতাপ্যেকো মমতস্যচ পক্ষিণঃ। অহং মুনিভিরানীতঃ সচানীতো গবাশনৈঃ। অহং মুনীনাং বচনং শৃণোমি গবাশনানাং সবচঃ শৃণোতি। নতস্য দোষা ন গুণা মমাপি সংসর্গজা দোষ গুণা ভবন্তি। ইতীতিহাসঃ ॥

এক বৃক্ষের উপরে এক শুক পক্ষির বাসা ছিল তাহার দুই সন্তান সেই বাসায় থাকে এক দিন বায়ুসহকারে সেই শাবকদ্বয় দৈবাৎ নীড় হইতে নীচে পড়িল তাহাতে এক পক্ষি শাবককে মুনিরা লইয়া তাঁহারদিগের কুটীরে রাখিলেন দ্বিতীয় শাবককে মুচিরা লইয়া গেল এই উভয় পক্ষী মনুষ্য সংসর্গপ্রযুক্ত তদ্ভাষা শিক্ষা করিল তাহাতে মুনিরদিগের সংসর্গি পক্ষী মুনিরদিগের শিষ্টাচার শিক্ষা করিল মুচিরদিগের সংসর্গাধীন অন্য পক্ষী তাহারদিগের যাদৃশ বাক্কৌশল ও কৌতুক তাহাই শিক্ষা করিল এক দিন এক ব্রাহ্মণ রৌদ্রের উত্তাপে উত্তাপিত হইয়া বিশ্রাম কারণ অজ্ঞানত ঐ মুচিরদিগের বাটীতে উপস্থিত হই

লেন বহির্দ্বারে সেই পক্ষী পিঞ্জরে থাকিয়া ঐ ব্রাহ্মণকে দুর্বাক্য কহিতে লাগিল তাহা শ্রবণকরিয়া ব্রাহ্মণ বিরক্ত হইয়া সে স্থানহইতে বাহির হইয়া ঐ মুনিরদিগের আশ্রমে উপস্থিত হইলেন তথাকার পক্ষী দূরহইতে সমাগত ঐ ব্রাহ্মণকে দেখিয়া মিষ্টবাক্যে সম্বোধন করিয়া আহ্বান করিতেছে আসিতে আজ্ঞা হউক মহাশয় কত দূরহইতে আসিতেছেন আপনকার আহারাদি কি হইয়াছে এইরূপ অনেক মিষ্টবাক্যে ব্রাহ্মণ পরমাপ্যায়িত হইয়া পূর্ব্বপক্ষির বৃত্তান্ত এ পক্ষির নিকটে কহিলেন তাহাতে ঐ পক্ষী পূর্ব্বোক্ত শ্লোক দ্বয়দ্বারাআত্ম পরিচয় দিয়া উত্তর করিল যে আমার এবং সেই পক্ষির এক মাতা এবং এক পিতা কিন্তু আমি মুনিরদিগের কর্তৃক আনীত হইয়াছি সে গবাশনেরদিগের দ্বারা নীত হইয়াছে তাহাতে আমি মুনিরদিগের বাক্য শ্রবণ করিয়া থাকি সে গবাশনেরদিগের বাক্য শ্রবণ করে অতএব ইহাতে তাহার দোষ নাই আমারও গুণ নাই দোষ ও গুণের কারণ কেবল সংসর্গ।

There was once a parrot's nest on a tree, with two young ones, who were one day in a gust of wind thrown from the nest to the ground. One was picked up by the sages who took it to their residence; the other by some shoe-makers. The young parrots by their intercourse with men, learned their speech; the one which had been taken by the sages, acquired their politeness of speech; that which had passed into the hands of the shoe-makers, learned their jokes and ribaldry. A brahmun one day, overcome with the heat, unwittingly

took shelter in the house of the shoe-makers, when the parrot suspended at the door in his cage began to insult him. Disgusted with this, the brahmun departed to the abode of the sages. Their parrot seeing him while yet at a distance, invited him to the house in the mildest terms. 'Will you be pleased, Sir, to enter. Are you from a great distance? Of what food have you already partaken?' The brahmun delighted with this polite reception, related the vulgarity of the other parrot to his fellow; on which he described his birth and circumstances in the couplet above quoted, saying, 'The other parrot and I are born of the same parents; I was brought up by the sages, he by shoe-makers. I am in the habit of hearing the conversation of the wise—he hears only the talk of the shoe-makers; neither therefore is he to be blamed nor am I to be praised; it is entercourse which produces virtue and vice.'

### ১৭৩। বিঘ্নস্তস্য পদে পদে ॥

### 173. *Perplexity at every step.*

কৃতান্তকুজয়োর্ব্বারে যস্য জন্ম দিনং ভবেৎ। অনৃক্ষ যোগসংপ্রাপ্তৌ বিঘ্নস্তস্য পদে পদে। ইতি জ্যোতিষং।

শনিবার কিম্বা মঙ্গলবারে যাহার জন্মতিথি হয় এবং স্ব নক্ষত্রের যোগ না থাকে তবে তাহার পদে পদে বিঘ্ন হয়।

If Saturday or Tuesday be one's birth-day, and if the stellar mansion which presided at his birth be not in-conjunction with them, he encounters perplexity at every step.

১৭৪ । বাণিজ্যে বসতে লক্ষ্মীঃ ॥

174. *Prosperity accompanies commerce.*

বাণিজ্যে বসতে লক্ষ্মী স্তদর্দ্ধং কৃষিকর্ম্মণি। তদর্দ্ধং রাজসেবায়াং ভিক্ষায়াং নৈব নৈবচ ॥

বাণিজ্য কর্ম্মেতে লক্ষ্মী বাস করেন কৃষি কর্ম্মেতে বাণিজ্যলব্ধ সম্পত্তির অর্দ্ধেক হয় রাজসেবা করিলে কৃষি লব্ধ ধনের অর্দ্ধেক হয় কিন্তু ভিক্ষাতে কিছুই হয় না।

Prosperity accompanies trade; agriculture produces only half as much wealth as commerce; the royal service is only half as profitable as agriculture; but mendicity produces nothing.

১৭৫ । পুণ্যং পরোপকারায় পাপঞ্চ পরপীড়নে ॥

175. *To assist others that is merit; to distress others, that is sin.*

আলোচ্য সর্ব্বশাস্ত্রাণি বিচার্য্যচ পুনঃ পুনঃ। পুণ্যং পরোপকারায় পাপঞ্চ পরপীড়নে। ইতি মহাজনগৃহীত বাক্যং।

সকলশাস্ত্রের আলোচনা করিয়া ও বারং বার বিচার করণানন্তর নিশ্চিত হইয়াছে যে পরোপকারেই পুণ্য এবং পরপীড়নেই পাপ ॥

By a careful examination of the Shastrus, and by repeated investigation, it has been settled that to assist others, that is merit ; and to afflict others, that is sin.

১৭৬। তৃণবন্মন্যতে জগৎ ॥

176. *They look upon the world but as grass.*

অবংশে পতিতো রাজা মূর্খপুত্রশ্চ পণ্ডিতঃ। অধনেন ধনং প্রাপ্য তৃণবন্মন্যতে জগৎ। ইতি চাণক্যধৃতং ॥

আধুনিক লোকের সন্তান যদি রাজা হয় এবং মূর্খের সন্তান যদি পণ্ডিত হয় ও নির্দ্ধন ব্যক্তি যদি ধন পায় তবে ইহারা জগৎ সংসারকে তৃণ তুল্য জ্ঞান করে ॥

When the son of a *parvenu* becomes a king, when the son of an ignorant man becomes a pundit, and one who was indigent becomes wealthy, they look upon the rest of the world but as grass.

১৭৭। বিষকুম্ভ পয়োমুখং ॥

177. *A vessel filled with poison which is concealed by milk.*

পরোক্ষে কার্য্যহন্তারং প্রত্যক্ষে প্রিয়বাদিনং। বর্জ্জয়েত্তাদৃশং মিত্রং বিষকুম্ভ পয়োমুখং। ইতি চাণক্য ধৃতং ॥

অসাক্ষাতে কার্য্য নষ্ট করে ও সাক্ষাতে প্রিয় কথা কয় এতাদৃশ যে মিত্র তাহাকে ত্যাগ করিবেক যেহেতু বিষ পূরিত ও মুখে দুগ্ধাচ্ছাদিত কুম্ভ গ্রাহ্য হইতে পারে না ॥

A friend who, behind your back subverts your designs, while he speaks in friendly terms to your face, should be forsaken, just as a vessel filled with poison, yet covered with milk at the mouth, is to be rejected.

১৭৮। সোহং ব্রজামি বিপিনে জটিল স্তপস্বী ॥

178. *It is I, who am proceeding to the forest as an ascetic, with matted hair.*

যচ্চিন্তিতং তদিহ দূরতরং প্রয়াতি যচ্চেতসা ন গণিতং তদিহাভ্যুপৈতি। প্রাতর্ভবামি বসুধাধিপচক্রবর্ত্তী সোহং ব্রজামি বিপিনে জটিল স্তপস্বী। ইতি মহানাটকঃ ॥

শ্রীরামচন্দ্র বনবাস গমনকালে কহিয়াছিলেন যাহা চিন্তা করা গিয়াছিল তাহা দূরে গেল যাহা মনে চিন্তা করি নাই তাহা উপস্থিত হইল অর্থাৎ কোথায় প্রাতঃ কালে মহারাজ চক্রবর্ত্তী হইব কোথায় সেই আমি জটাধারণপূর্ব্বক তপস্বির বেশে বনগমন করিতেছি।

Ramchundru when proceeding to reside in the forest said, that which I had anticipated, is not come to pass; that, which I had not expected, has happened. In the morning I expected to become a mighty monarch; but now I am on my way to the forest as an ascetic with matted hair.

১৭৯। বর্ণানাং ব্রাহ্মণোগুরুঃ ॥

179. *The brahmun is the spiritual guide of all classes*

গুরুরগ্নির্দ্বিজাতীনাং বর্ণানাং ব্রাহ্মণোগুরুঃ। পতিরেকোগুরুঃ স্ত্রীণাং সর্ব্বত্রাভ্যাগতো গুরুঃ। ইতি স্মৃতিঃ॥

দ্বিজাতির অগ্নি গুরু এবং সকল বর্ণের ব্রাহ্মণই গুরু স্ত্রীলোকের পতিই গুরু আর সকলেরি অতিথি গুরু হন॥

Fire is the gooroo, or spiritual guide of the twice-born; the brahmun is the guide of all classes; the husband is the guide of the wife; and, a guest is to be regarded by all men on the same footing as a spiritual guide.

১৮০। ভূতে পশ্যন্তি বর্ব্বরাঃ॥

180. *The ignorant have no perception of events till they have happened.*

রাজা পশ্যতি কর্ণাভ্যাং ধিয়া পশ্যন্তি পণ্ডিতাঃ। পশুঃ পশ্যতি গন্ধেন ভূতে পশ্যন্তি বর্ব্বরাঃ॥

রাজা কর্ণদ্বারা দেখেন পণ্ডিতেরা বুদ্ধির দ্বারা দর্শন করেন পশুজাতিরা গন্ধদ্বারা দেখিতে পায় বর্ব্বর লোকেরা গত হইলে দেখিতে পায়॥

The king becomes acquainted with circumstances by his ear; the learned perceive events by observation; the perception of beasts is through the sense of smelling; but the ignorant can discern events only from their having occurred.

১৮১। ধান্যস্য কুশলং বদ ॥

181. *Give me favorable accounts of the corn harvest.*

উৎপত্তি র্ব্বিষমা যস্য নিত্যং যস্য ব্যয়ো ভবেৎ। সর্ব্ব শস্যপ্রধানস্য ধান্যস্য কুশলং বদ। ইতি রামায়ণং ॥

শ্রীরামচন্দ্রের বনবাসের পর ভরতঠাকুর তাঁহার সহিত সাক্ষাৎ করিতে গেলে শ্রীরামচন্দ্র ভরতকে জিজ্ঞাসা করিলেন যাহার উৎপত্তি বিষম এবং যাহার প্রতিদিন ব্যয় হয় এমন সকল শস্যের প্রধান যে ধান্য তাহার কুশল কহ ॥

After Ramu-chundru had resided in the forest, Bhurut visited him, on which occasion Ramu said to him, Give me favorable intelligence of the harvest of corn, the chief of all the productions of the field, the cultivation of which requires so much labor, and which is so necessary for daily nourishment.

১৮২। বসন্তে ভ্রমণং পথ্যং ॥

182. *In the Vusuntu season, indulge in a walk.*

বসন্তে ভ্রমণং পথ্যমথবা নিম্বভোজনং। অথবা যুবতী ভার্য্যা অথবা বহ্নিসেবনং। ইতি বৈদ্যকং ॥

বসন্তকালে ভ্রমণকরাই উচিত কিম্বা নিম্বভোজন করা কর্ত্তব্য অথবা যুবতি স্ত্রীর সহবাস বিহিত অথবা বহ্নিসেবা করিবেক অর্থাৎ এ সকলের অভাবে অগ্নিতে পুড়িয়া মরিবেক।

In the Vusuntu season, that is in February and March, either indulge in a walk or make use of the leaves of the Nimbu tree, or pass your time in the society of a youthful wife; and where these rules are not practicable, cast yourself into the fire.

১৮৩। স্ত্রীরত্নং দুষ্কুলাদপি॥

183. *The jewel of a wife may be taken even from a despised family.*

শ্রদ্দধানঃ শুভাং বিদ্যামাদদীতাবরাদপি। অন্ত্যাদপি পরং ধর্ম্মং স্ত্রীরত্নং দুষ্কুলাদপি। ইতি মনুঃ॥

শ্রদ্ধাবান ব্যক্তি অপকৃষ্ট লোকহইতেও সদ্বিদ্যা গ্রহণ করিবেক এবং অন্ত্যজহইতেও পরম ধর্ম্মশিক্ষা করিবেক তথা নিন্দিত কুলহইতেও স্ত্রীরূপ রত্ন গ্রহণ করিবেক॥

The virtuous may receive knowledge even from the unworthy, may derive religious instruction even from the ignoble, and may take the jewel of a wife from a despised race.

১৮৪। সৎসঙ্গতিঃ কথয় কিং ন করোতি পুংসাং॥

184. *What may not communion with the virtuous bestow on a man?*

জাড্যং ধিয়ো হরতি সিঞ্চতি বাচি সত্যং মানোন্নতিং দিশতি পাপমপাকরোতি। চেতঃ প্রসাদয়তি দিক্ষু

ভনোতি কীর্ত্তিং সৎসঙ্গতিঃ কথয় কিং ন করোতি পুং
সাং ॥ ইতি হিতোপদেশঃ ॥

সতের সহিত সহবাসে বুদ্ধির জড়তা যায় এবং সৎস
ঙ্গাধীন সত্য বাক্য নির্গত হয় ও মানেরো বৃদ্ধি হয় তথা
পাপমোচন হয় এবং চিত্ত নির্ম্মল হয় ও দিগদিগন্তরে
কীর্ত্তি প্রকাশ হয় অতএব কহ সাধুসঙ্গ পুরুষের কি না
করেন ॥

A connection with the virtuous expels ignorance, promotes an attachment to truth, increases honor, destroys sin, purifies the mind, and confers universal renown; what then may not communion with the virtuous bestow on men?

১৮৫ । বরং রামান্নরাবণাৎ ॥

185. *Let me rather die by the hands of Ramu.*

রামাদপিচ মর্ত্তব্যং মর্ত্তব্যং রাবণাদপি। উভাভ্যাং
যদি মর্ত্তব্যং বরং রামান্নরাবণাৎ। ইতি রামায়ণং।

মারীচনামক রাক্ষসকে রাবণ মায়াবলে স্বর্ণমৃগ হইতে
আজ্ঞা করিল তাহাতে প্রথমতঃ মারীচ স্বীকার না করা
তে রাবণ রোষযুক্ত হইল তদ্দৃষ্টে মারীচ মনে চিন্তা
করিলেক যে রামে মারিলেও মরিব রাবণে মারিলেও
মরিব উভয় স্থানেই আমার মরণ উপস্থিত তবে রামের
হস্তে মরাই উচিত রাবণের হস্তে ভাল নহে ॥

Ravunu, the great giant, commanded Mareechu, by the power of magic to become a

golden deer; on his refusing his consent, Ravunu became enraged. Mareechu then reflected that if killed by Ramu, he must perish, if destroyed by Ravunu, he must equally perish; in both cases death was inevitable. Then said he, let me rather die by the hands of Ramu than of Ravunu.

১৮৬। নচ ধনগর্ব্বিত বান্ধবশরণং॥

186. *Be not dependent on a purse-proud relative.*

বরমসিধারা তরুতলে বাসো বরমিহ ভিক্ষা বরমুপবাসঃ। বরমপি ঘোরে নরকে মরণং নচ ধনগর্ব্বিত বান্ধবশরণং। ইতি কবিবাক্যং॥

ক্ষীণ কোন ব্যক্তি বলবান জ্ঞাতিকর্ত্তৃক পীড়িত হইয়া কহিতেছে বরঞ্চ অসিধারানামক ব্রত করিবেক কিম্বা বৃক্ষের তলায় বাস করিয়া থাকিবে বরঞ্চ এই সংসারে ভিক্ষা করিয়া খাইবে বা উপবাস করিবে অথবা ঘোর নরকগামী হইবেক তথাপি ধনমত্ত জ্ঞাতির শরণাগত হইবেক না॥

A poor man suffering under the arrogance of a rich relative, said, It is better to submit to the severe rules of the religious observance called Useedhara, to live under a tree, to support life by begging, or to fast; it is better even to descend to the infernal regions than to be dependent on a purse-proud relative.

১৮৭। মনস্যন্যদ্বচস্যন্যৎ কর্ম্মণ্যন্যদ্দুরাত্মনাং॥

187. *The speech and the actions of the wicked do not accord with their thoughts.*

মনস্যেকং বচস্যেকং কর্ম্মণ্যেকং মহাত্মনাং। মনস্যন্যদ্বচস্যন্যৎ কর্ম্মণ্যন্যদ্দুরাত্মনাং। ইতি হিতোপদেশঃ॥

মহাত্মা ব্যক্তিরদিগের যাহা মনে বাক্যেও তাহা কর্ম্মেও তাহাই আর দুরাত্মারদিগের মনে এক প্রকার বাক্যেতে আর এক প্রকার কর্ম্মেতে অন্য প্রকার॥

The virtuous speak and act in unison with their thoughts; but the speech and actions of the wicked are not in accordance with that which passes in their minds.

১৮৮। ক্ষীণে কস্যাস্তি গৌরবং॥

188. *Weakness is never attended with honor.*

বনানি দহতে বহ্নিঃ সখা ভবতি মারুতঃ। সএব দীপ নাশায় ক্ষীণে কস্যাস্তি গৌরবং। ইতি চাণক্যধৃতং॥

প্রবল অগ্নি যখন বনসকলকে দগ্ধ করেন তখন বায়ু তাঁহার সহায়তা করেন আর সেই বায়ুই দীপকে নষ্ট করেন যেহেতুক ক্ষীণ হইলে কাহারও গৌরব নাই॥

The wind which fans the fire that consumes a mighty forest, extinguishes the lamp; for weakness is always without honor.

১৮৯। ন গৃহং গৃহমিত্যাহুর্গৃহিণী গৃহমুচ্যতে॥

189. *It is not the building only which forms the house; a wife is necessary to make it complete.*

ন গৃহং গৃহমিত্যাহুর্গৃহিণী গৃহমুচ্যতে। তয়া হি সহিতঃ সর্ব্বান্ পুরুষার্থান্ সমশ্নুতে। ইতি দায়ভাগঃ।

গৃহকে গৃহ কহেন নাই কিন্তু গৃহিণীকেই গৃহ করিয়া বর্ণন করিয়াছেন যেহেতুক পুরুষ গৃহিণীসহিতেই গৃহের সকল পুরুষার্থ ভোগ করেন।

It is not the building which is called the house, it is the wife who is represented as making it complete; for the man cannot fulfil the duties incumbent on him, without a female companion.

১৯০। পরোপদেশে পাণ্ডিত্যং॥

190. *All are wise when advising others.*

পরোপদেশে পাণ্ডিত্যং সর্ব্বেষাং সুকরং নৃণাং। ধর্ম্মে স্বীয়মনুষ্ঠানং কস্যচিত্তু মহাত্মনঃ। ইতি হিতোপদেশঃ।

পরের উপদেশ দিবার নিমিত্ত যে পাণ্ডিত্য সে সকলেরি সুগম কিন্তু আপনার ধর্ম্মেতে যে অনুষ্ঠান সে কোন মহাত্মারই হয়।

Nothing is easier of attainment than that wisdom which consists in advising others; but

to follow the precepts of religion is the province of the virtuous only.

১৯১। মূর্খশ্চ পুত্রো বিধবা চ কন্যা॥

191. *An ignorant son, and a daughter who is a widow (are torments.)*

কুগ্রামবাসী কুজনস্য সেবা কুভোজনঃ ক্রোধমুখী চ ভার্য্যা। মূর্খশ্চ পুত্রো বিধবা চ কন্যা বিনাগ্নিনা সং দহন্তে শরীরং। ইতি চাণক্যং।

কুগ্রামে বাস ও কুজনের সেবা আর সদা ক্রোধযুক্ত ভার্য্যা এবং মূর্খ পুত্র ও বিধবা কন্যা ইহারা অগ্নিব্যতিরেকেও শরীরকে দগ্ধ করে॥

Living in a contemptible village, serving the wicked, food that is disgusting, a wrathful wife, an ignorant son, and a daughter who is a widow, these consume men even without the aid of fire.

১৯২। অরসিকে রহস্যনিবেদনং শিরসি মালিখ ৩॥

192. *O Condemn me not to the destiny of talking humorously to one who cannot comprehend wit..*

ইতর তাপশতানি যথেচ্ছয়া বিতর তানি সহে চতুরানন। অরসিকে রহস্যনিবেদনং শিরসি মালিখ ৩॥

এক রসিকা নায়িকা কোন এক অরসিক পতির ভাগ্যে পড়িয়া বিধাতার নিকট প্রার্থনা করিতেছে হে চতুরানন চতুর্ম্মুখ বিধাতা তুমি আমার কপালে ইতর তাপ শতং

লেখ কিন্তু অরসিকের নিকটে রহস্য নিবেদন এই দুঃখ টি লিখিও না ॥

A witty woman, falling to the lot of a man devoid of all humour, thus prayed to Brumha, O four-faced Brumha, write on my forehead a thousand misfortunes, but spare me the pain of talking in a humorous vein to one who has no wit in him.

১৯৩। শস্যঞ্চ গৃহমাগতং ॥

193. *The corn which has been brought into the house is indeed valuable.*

জীর্ণমন্নং প্রশংসীয়াৎ ভার্য্যাঞ্চ গতযৌবনাং। রণাৎ প্রত্যাগতং শূরং শস্যঞ্চ গৃহমাগতং ॥

পরিপক্ব অন্ন প্রশংসনীয় ও গতযৌবনা ভার্য্যা প্রশংসনীয়া এবং যুদ্ধস্থলহইতে আগত যোদ্ধা প্রশংসার যোগ্য ও গৃহাগত শস্য প্রশংসনীয় ॥

Food when well digested is to be praised, a wife when she has passed the season of youth, imparts satisfaction; the warrior who returns from the field of battle, is worthy of honor; and corn, which has been brought into the house is an object of delight.

১৯৪। অঋণী চা প্রবাসীচ স বারিচর মোদতে ॥

194. *He is happy who is neither involved in debt, nor constrained to live in a foreign land.*

দিবসস্যাষ্টমে ভাগে শাকং পচতি যোনরঃ। অঋণী চা প্রবাসী চ স বারিচর মোদতে। ইতি মহাভারতং ॥

যুধিষ্ঠির বকরূপি ধর্ম্মকে কহিলেন যে যদি অঋণী ও অপ্রবাসী হইয়া দিবসের অষ্টম ভাগেও শাক পাক করিয়া আহার করে তব্ সে সুখী ॥

Yoodistheer said to his sire who had assumed the form of a stork, one who is not in debt, and who is not constrained to live in a foreign land is happy, though he may have nothing but a meal of greens, and that late in the day.

১৯৫। সৎপুত্রঃ কুলদীপকঃ ॥

195. *A virtuous son imparts splendor to his family.*

শর্ব্বরীদীপকশ্চন্দ্রঃ প্রভাতে দীপকো রবিঃ। ত্রৈলোক্যদীপকো ধর্ম্মঃ সৎপুত্রঃ কুলদীপকঃ ॥

নিশাতে চন্দ্রই প্রদীপ এবং প্রভাতে সূর্য্যই প্রদীপ তথা ধর্ম্ম ত্রিলোকের প্রদীপ ও সৎ সন্তান কুলের প্রদীপ ॥

The moon imparts splendor to the night; the sun gives glory to the day; religion is the light of the world; and a virtuous son imparts splendor to his family.

১৯৬। যস্মিন্ দেশে দ্রুমোনাস্তি এরণ্ডোপি দ্রুমাযতে ॥

196. *In the country which is devoid of trees, even the Erenda is reckoned a tree.*

অপাত্রঃ পাত্রতাং যাতি যত্র পাত্রং নবিদ্যতে। যস্মি
ন্ দেশে দ্রুমোনাস্তি এরণ্ডোপি দ্রুমায়তে॥

যেস্থানে পাত্র নাই সেখানে অপাত্রও পাত্রতাপ্রাপ্ত
হয় যেমন যে দেশে বৃক্ষ নাই সে দেশে এরণ্ডকেও বৃক্ষ
কহে॥

Where men well qualified are not to be found, those who have no qualification are received; just as the Erenda is reckoned a tree in the country which is totally devoid of trees.

১৯৭। বিদ্যারত্নং মহাধনং॥

197. *The jewel of knowledge is the best wealth.*

জ্ঞাতিভির্ব্বণ্টনং নৈব চৌরেণাপি ন নীয়তে। ন দানে
ন ক্ষয়ং যাতি বিদ্যারত্নং মহাধনং॥

জ্ঞাতিরা বিদ্যা ধনকে বিভক্ত করিতে পারে না এবং
চোরেও লইতে পারে না এবং দানেতেও বিদ্যাধন
ক্ষয় পায় না অতএব বিদ্যা যে ইনি রত্নরূপ মহাধন॥

Relatives cannot parcel out knowledge, (as they do other possessions) robbers cannot purloin it; it is not wasted by being imparted; knowledge is therefore a jewel, and the most valuable wealth.

১৯৮। বিষবৃক্ষোপি সংবর্দ্ধ্য স্বয়ংছেত্তুমসাম্প্রতং॥

198. *One who has reared a poisonous tree, cannot with propriety destroy it.*

ইতঃ স দৈত্যঃ প্রাপ্তশ্রী র্নৈতএবার্হতি ক্ষয়ং। বিষবৃক্ষো পি সংবর্দ্ধ্য স্বয়ংছেত্তুমসাম্প্রতং। ইতি কুমারসংভবে॥

যখন ব্রহ্মার বরে তারকাসুর অতিশয় দুর্দ্দান্ত হইল তখন দেবতারা পরামর্শপূর্ব্বক এই স্থির করিলেন যে ব্রহ্মাহইতে ইহার বিনাশ হইবেক না যেহেতু বিষের বৃক্ষকে বর্দ্ধিত করিয়া স্বয়ং ছেদন করা অযুক্ত॥

When through the boon given by Brumha, Taruk, the giant had beceme invincible, the gods assembled in council, and decided that his destruction was not to be expected from Brumha, for one who has reared a tree, though it be poisonous, cannot with propriety destroy it.

১৯৯। অন্নমূলং বলং পুংসাং॥

199. *The strength of man comes from his food.*

অন্নমূলং বলং পুংসাং বলমূলং হি জীবনং॥ তস্মাৎ যত্নেন সংরক্ষেৎ বলঞ্চ কুশলো ভিষক্॥

পুরুষের বল অন্নমূলক, এবং বলমূলকই জীবন হইয়াছে অতএব চিকিৎসক যত্নের দ্বারা বলকেই সম্যক্‌প্রকারে রক্ষা করিবেক।

The strength of man depends on his food, and the continuance of life depends on strength; let the physician then by all means in his power sustain the strength of his patient.

২০০। ভুক্ত্বা রাজবদাসীত ॥

200. *After a meal seat yourself like a king.*

ভুক্ত্বা রাজবদাসীত যাবন্ন বিকৃতিং গতঃ। ততঃ শত পদং গত্বা বামপার্শ্বেতু সংবিশেৎ। ইতি বৈদ্যকঃ।

ভোজনানন্তর রাজার ন্যায় বসিবেক যাবৎ পর্য্যন্ত ভুক্তান্ন বিকার প্রাপ্ত না হয় পশ্চাৎ একশত পদ গমন করিয়া বামপার্শ্বে উপবেশন করিবেক।

After a meal, seat yourself with the ease of a king until your food be completely digested; then walk a hundred paces, and recline yourself on the left side.

২০১। স্ত্রিয়োনাস্তি স্বতন্ত্রতা ॥

201. *A woman is never independent.*

পিতা রক্ষতি কৌমারে ভর্ত্তা রক্ষতি যৌবনে। পুত্রস্তু স্থবিরে কালে স্ত্রিয়োনাস্তি স্বতন্ত্রতা।

বাল্যকালে পিতা রক্ষা করেন এবং যৌবনকালে স্বামী ও বৃদ্ধকালে পুত্র অতএব স্ত্রীলোকের কখন স্বতন্ত্রতা নাই।

In youth, a woman is supported by her parents; in mature age, by her husband; in old age, by her children; a woman is therefore never independent.

২০২। সর্ব্বথা জপ্তবিদ্যানাং বিদ্যা নাতিপ্রসীদতি ॥

202. *Is not knowledge found by those who constantly seek it?*

পঠতো নাস্তিমূর্খত্বং জপতোনাস্তি পাতকং। সুর্ব্বথা জপ্তবিদ্যানাং বিদ্যা নাতিপ্রসীদতি ॥

অধ্যয়ন করিলে মূর্খত্ব থাকে না এবং জপেতে পাতক দূর হয় অথচ যাহারা সর্ব্বদা বিদ্যাকে অভ্যাস করে তাহারদিগকে কি বিদ্যা অতিশয় প্রসন্না হন না অর্থাৎ অবশ্যই হন।

Constant application drives away ignorance; the repetition of holy texts destroys sin; is not knowledge therefore found by those who constantly seek it?

২০৩। পথি নারী বিবর্জ্জিতা।

203. *Walk not in the street with any female.*

আসনং চালয়েৎ দৃষ্ট্বা পথি নারী বিবর্জ্জিতা। জাগরণে ভয়ং নাস্তি অতিক্রোধো নিবার্য্যতে। ইতীতিহাসঃ ॥

আসন দেখিয়া চালনাপূর্ব্বক বসিবেক পথিমধ্যে স্ত্রী বর্জ্জিত হইয়া চলিবেক। এবং রাত্রিতে জাগরণ করিয়া থাকিলে ভয় নাই এবং অতিশয় ক্রোধ হইলে তাহা নিবারণ করিবেক। এই চারি উপদেশ এক রাজা তাঁহার পুত্রকে দিয়াছিলেন যাহা রাজপুত্র বিদেশে যাইয়া পরীক্ষা করিয়া দেখিয়াছিলেন ॥

Move a seat before you sit upon it; walk not in the street with any female; fear ceases if you remain awake during the night; restrain excessive wrath. These four maxims were given by a king to his son, who put them to the proof in a foreign land.